অনাচারগ্রস্ত ছোটলোকরা কোনদিন আইডিয়ার জন্যে প্রাণ দিতে পারবে না। মহাত্মাজী থেকে শুরু করে ক্ষুদে মহাত্মা কল্যাণ বাবুর সমস্ত জীবন উৎসর্গ করলেও না।

কিন্তু তবু যেন সব ব্যর্থ হয়ে যায়। সমস্ত কাজ ও অকাজের মুহূর্তগুলো ফাঁকা ফাঁকা ঠেকে। এ যে কী হ'ল তা ও বোঝে না। কিছুদিন পরে সোভিয়েট রাশিয়া সম্বন্ধে বিস্তর বই কিনে এনে পড়তে বসল—লেনিন ও স্ট্যালিনের জীবনী, মার্কস্‌বাদ, যা পেলে সব পড়ে শেষ করল কিন্তু তাতে ওর দেশের সমস্যা বা তার সমাধান কোনটারই হদিশ পেলে না। কিনলে গান্ধীজীর জীবনী, তাঁর বক্তৃতাবলী—পুরোনো 'হরিজন' বাঁধাই-করা চেয়ে এনে পড়লে। ওর মাথায় এ সব কথা ঢোকে না যেন কিছুতেই, তবু মন দিয়ে পড়ে। এমনি করে বিস্তর সময় নষ্ট করে এক সময় রমা হার মানলে। আবার স্বীকার করতে বাধ্য হ'ল যে, দেশও নয়—দেশবাসীও নয়, ওর মন পড়ে আছে নিজের সমস্যার ওপরেই। ওর প্রয়োজন একটি বিশেষ দেশবাসীকে। তার জন্যই ও সব-কিছু করতে পারে—নইলে কিছুই না।

ইতিমধ্যে ওর বাবা মেয়ের রকম-সকম দেখে চিন্তিত হয়ে উঠলেন। ইঞ্জিনিয়ার পাত্রটি ছিল হাতের কাছেই, রূপসী স্ত্রী এবং মোটা যৌতুক সবসুদ্ধ যায় দেখে তিনি এম-এ পাশের মায়া ত্যাগ করতে রাজি হলেন। পরীক্ষার দিনের আগেই বিয়ের দিন স্থির হয়ে গেল। রমা মজ্জমান ব্যক্তির মত পরীক্ষারূপ তৃণগাছি আঁকড়ে ধরতে গেল—বললে, 'এই ক'টা মাস ত, পরীক্ষাটা অন্তত দিতে দাও।' কিন্তু ওর বাবা সে সব যুক্তি বাতিল করে দিলেন। বললেন, 'পরীক্ষাটা বিয়ের পরেও দেওয়া যায়। এতদিনের পড়া, এই কটা দিনে কি এসে যাবে?'

রমা এবার চোখে অন্ধকার দেখলে। যেটুকু দ্বিধা ছিল সব চলে

গেল। নিজের মনে যতদূর দৃষ্টি চলে একটি নির্মম নিরাসক্ত লোক ছাড়া আর কারুর স্থান সেখানে দেখতে পেলে না। পোস্ট-মাস্টারের জিম্মায় 'তার' গেল—'আমি বড় বিপন্ন। আত্মার এই মৃত্যু থেকে আমাকে কি বাঁচাবে না? তোমার কাছেই আমি নতুন করে পাঠ নেব। তোমার কাজে টেনে নাও আমাকে। আর কোন দাবী নেই।'

'তার' পাঠাবার পরে তিনদিন কেটে গেল, কোন উত্তর নেই। বিয়ের আর এগারো দিন মাত্র বাকি—পাকা দেখার আর দুদিন। পাকা দেখার পর কথার খেলাপ করতে সে পারবে না, তাতে বাবাকে অপমান করা হয়। নিজেরও ঐ আশীর্বাদ নেওয়ার মধ্যে কোথায় একটা স্বীকৃতি থাকে—তারপর চুক্তিভঙ্গ করা অন্যায়। এই সব সাত-পাঁচ ভাবতে ভাবতে ও অন্যমনস্কভাবে ইউনিভার্সিটি থেকে বেরোচ্ছে এমন সময় চমক ভাঙল ওর অতি-পরিচিত একটা হাতের ঝাঁকুনিতে। কাঁধের ঠিক এই জায়গাটা ধরে ঝাঁকানি দেওয়া কল্যাণের বহুদিনের অভ্যাস। শুধু তাকে নয়—পরিচিত সবাইকেই সে এমনি করে ঝাঁকানি দিত।

এতদিন পর কল্যাণকে সত্যি-সত্যিই সাম্‌নে দেখে অকস্মাৎ রমার চোখ ঝাপসা হয়ে গেল। কথা কইতে গিয়ে ঠোঁটই কাঁপল শুধু—স্বর বেরোল না।

কল্যাণ ওর অবস্থা দেখে সবই বুঝল, একটু মুচকে হেসে ওকে টেনে নিয়ে গেল গোলদীঘির মধ্যে। তারপর ওরই মধ্যে যত দূর সম্ভব একটা নির্জন স্থান বেছে নিয়ে বসে বিনা ভূমিকায় প্রশ্ন করলে, 'তারপর?'

রমা ওকে জানত। কোন রকম মান-অভিমান করা বৃথা। সেন্টিমেন্টালিটির বিন্দুমাত্র ধার ধারে না কল্যাণ। তাই সে কোন মতে নিজেকে সাম্‌লে নিয়ে বললে, 'তোমাকে যা লিখেছি তার বেশি

একটুও বলবার নেই। বিয়ে করা এখন আমার পক্ষে কিছুতেই সম্ভব নয়। আমাকে তোমার কাজে টেনে নাও।'

কল্যাণ প্রশান্তমুখে ওর দিকে চেয়ে বললে, 'কিন্তু আমার কাজের মুস্কিল হচ্ছে এই যে, ওর প্রতি যার সত্যকার আকর্ষণ নেই সে ওর মধ্যে টিক্‌তে পারবে না, সুতরাং ও চেষ্টা ক'রো না রমা, ও বৃথা।'

রমা ইঙ্গিতটা বুঝেও না বোঝবার ভাণ করলে। আর সে চেষ্টায় ওর সমস্ত মুখটা লাল হয়ে উঠল। বললে, 'কে বলেছে ওর প্রতি আমার আকর্ষণ নেই, তবে যেতে চাইছি কেন ?'

'যেতে চাইছ আমার জন্য,' স্থির দৃষ্টি ওর মুখের ওপর রেখে কল্যাণ উত্তর দিলে, 'আমার সাহচর্যটা তোমার কাছে বেশি প্রিয় বলে। হয়ত আমিও এটাকে মেনে নিতে পারতুম—এদিকে যদি আমারও কোন লোভ থাকত। কিন্তু যে পথ আমি বেছে নিয়েছি সেই পথই আমার সমস্ত মন অধিকার করে আছে, অন্য কোন কথা আমি ভাবতেও পারব না। তাই হয়ত কিছুদিন পরে তুমি হতাশ হবে, অথচ তখন আর তোমার ফেরবার পথ থাক্‌বে না। এখন যেটা নিশ্চিত এবং ধ্রুব হাতের কাছে পাচ্ছ সেটাকে ছেড়ো না রমা।'

অপমানে রমার কান দুটো গরম হয়ে উঠল, বললে, 'নিজের সম্বন্ধে তোমার এত উচ্চ ধারণা রাখা ঠিক নয়। শুধু তোমার লোভে আমি ঘরবাড়ি আত্মীয়স্বজন, এমন কি উজ্জ্বল ভবিষ্যৎ সবকিছু ছেড়ে যাচ্ছি, এত মূল্যবান তুমি নও। তোমার কাছে আমি প্রণয় ভিক্ষা করব না কোনদিন—ভয় নেই!'

কল্যাণ একটুও অপ্রস্তুত হ'ল না। বরং হেসে বললে, 'ওটা আমার নিজের সম্বন্ধে উচ্চ ধারণা নয় বন্ধু, মেয়েদের সম্বন্ধে ছোট ধারণার ফল। যে সব মেয়েই এদিকে এসেছে তাদের প্রায় কাউকেই শেষ পর্যন্ত

রোম্যান্স না করে থাকতে দেখিনি। অথচ তারা সবাই ভাল ভাল মেয়ে—তারা টিকে থাকলে দেশের কত উপকার হ'ত।'

রমা উষ্ণকণ্ঠে উত্তর দিলে, 'ব্যতিক্রমও থাকে বই কি, তোমার চোখ নেই তাই দেখতে পাও না।'

একটুখানি চুপ করে থেকে কল্যাণ বললে, 'তাহ'লে এখনও তোমার দেশের কাজে নামবার ইচ্ছা আছে?'

রমা অন্যদিকে মুখ ফিরিয়ে বললে, 'আছে।'

'কিন্তু কাজও ত বিস্তর আছে, কর্মক্ষেত্রেরও অভাব নেই, বিশেষ করে আমার সঙ্গেই বা থাকতে চাইছ কেন?'

'তোমার সঙ্গে পরিচয় আছে বলে, তোমার সঙ্গে থাকলে আমার সম্মান হয়ত অক্ষুণ্ণ থাকবে এই ভরসায়। মেয়েদের সম্বন্ধে তোমার যেমন ধারণা, পুরুষদের সম্বন্ধেও আমার সেই রকম। তাই অপরিচিত লোকের সঙ্গে থাকতে ভয় হয়। নইলে তোমার একটুখানি সাহচর্যের জন্য এমন করে তোমার কাছে ভিক্ষা চাইছি—এ কথা মনে ঠাঁই দিও না!'

কথাগুলো বলবার সময় শেষের দিকে সংযমের প্রাণপণ চেষ্টা সত্ত্বেও রমার গলা কেঁপে গেল।

কল্যাণ আবারও একটু হাসল। বললে, 'তাহ'লে এই কথা ত? কোনদিন তুমি আমার কাছে ব্যক্তিগত কোন স্নেহ আশা করবে না—আমার মন বা চিন্তার ওপর কোন দাবী-দাওয়া রাখবে না, এই প্রতিজ্ঞা করছ ত? একান্ত মনে কাজটাকেই তোমার ব্রত করবে—কেমন?'

এবার কণ্ঠস্বর দৃঢ় করে ফেলেছে রমা, সে উত্তর দিলে, 'হ্যাঁ।'

'বেশ, তাহ'লে চল উঠি। আমার একটু কাজ আছে, এটা সেরে সাতটার ট্রেণ ধরতে হবে।'

রমা বিস্মিত হয়ে বললে, 'আজই, এখনই? একবার বাড়ি যাব না?'

'কী হবে আর বাড়ি গিয়ে?'

'কাপড়-জামা—'

'যেখানে যাচ্ছ—সেখানে লজ্জানিবারণের মত কিছু পাবে বৈকি! তার চেয়ে বেশি যেটা, সেটা ত বিলাস। তা ছাড়া, আমাদের এ কাজে কোন বন্ধন নেই, অগ্রপশ্চাৎ বিবেচনা নেই—। সব সময় যিনি প্রস্তুত তিনিই কর্মী। যে-কোন কাজের জন্য যাকে ভেবে দেখতে হয়—প্রস্তুত হ'তে হয়, তাকে দিয়ে কাজ চলে না, কাজের আড়ম্বর চলে।'

বাবা—ভাই-বোন—সংসারের চিরপরিচিত আবেষ্টনী! ওর ঘরের বই-খাতাগুলো তেমনি ছড়ানো রইল। শাড়ি-জামাগুলো গুছোনো হ'ল না। কাগজ-পত্রগুলো পর্যন্ত কি-ভাবে রইল তার ঠিক নেই। মানস-চক্ষে সবগুলির ওপর একবার দৃষ্টি বুলিয়েই রমা যেন ব্যাকুল হয়ে উঠল।

'আমার চিঠিপত্রগুলো যে নষ্ট করে আসা হ'ল না। তোমার চিঠিও যে রয়েছে তার মধ্যে—'

শান্তকণ্ঠে কল্যাণ উত্তর দিল, 'কী হয়েছে তাতে? মহৎকর্ম কিংবা বিরাট সর্বনাশ যখন মানুষের সামনে থাকে, তখন ওসব তুচ্ছ ব্যাপার নিয়ে মাথা ঘামাতে নেই। কোন কিছুই যেন তোমার জীবন ও চিন্তাকে বেঁধে না রাখে, জড়িত না করে—এই হ'ল কর্মব্রতের সবচেয়ে গোড়ার কথা!'

একটা ছোট দীর্ঘশ্বাস গোপন করে রমা উঠে দাঁড়িয়ে বললে, 'বেশ, তাই চলো।'

রমা তেমনি একবস্ত্রেই কলকাতা ত্যাগ করলে। কলেজের খাতা ছিল কাছে, তারই একটা পাতা ছিঁড়ে নিয়ে বাবাকে চিঠি দিলে।

লিখলে—'শ্রীচরণেষু, বাবা, আমি বিয়ে করতে পারলুম না। আমাকে কেন্দ্র করে হয়ত অনেক আশাই আপনার মনে গড়ে উঠেছিল, কিন্তু আমার পক্ষে তার একটাও সফল করা সম্ভব হ'ল না। আমি চললাম দেশবাসীর সেবায় জীবন উৎসর্গ করতে—পারব কি না জানি না। কোন লজ্জাকর কিংবা অসৎ কাজের দ্বারা কোন দিন আপনার পরিচয়কে বিড়ম্বিত করব না এটা ঠিক—কিন্তু আপনিও আমাকে খুঁজে বার করার জন্য কোন হাঙ্গামা করবেন না। আমার বয়স এখন তেইশ, সুতরাং স্বেচ্ছায় যা করতে চাই তাতে কেউ বাধা দিতে পারবে না—শুধু মানুষের চোখে ব্যাপারটার হয়ত অন্য অর্থ দাঁড়িয়ে আপনাকে অপদস্থ করবে। আমার প্রণাম নেবেন। ইতি—'

কিন্তু ওর কর্মক্ষেত্রে পৌঁছে রমা তার মনের মধ্যে একটা শৈত্য অনুভব করে বৈকি! সব উত্তাপ যেন নিমেষে নিভে যায়। বোলপুর থেকে সতেরো-আঠার মাইল গোরুর গাড়ি করে যেতে হয়—বিজন পল্লী-গ্রাম, ডোম আর মুচিই বেশি সেখানে। তাদের প্রত্যেকেই দুশ্চরিত্র এবং মদ্যপ। কোন নীতির ধার ধারে না তারা—তাদের জীবনে কোন সামাজিক বন্ধন নেই। পরিশ্রম কম ক'রে দিনরাত তাড়ি কিংবা পচাই খেলে যা হয়—দারিদ্র্যের সর্ব শেষ ধাপে নেমে এসেছে। অথচ সে জীবনের জন্য কোন ক্ষোভ বা দুঃখ নেই, পরিবর্তনের জন্য এতটুকু প্রয়াস নেই। চালে খড় নেই, পরনে বস্ত্র নেই, শয্যার মধ্যে খেজুর পাতার চ্যাটাই, বাসনের মধ্যে মাটির হাঁড়ি আর নারকেলের মালা। যৌনব্যাধিতে প্রতেকের আপাদ-মস্তক পরিপূর্ণ। এদের মধ্যে বাস করতে হবে?

কল্যাণ একটু হেসে বললে, 'এই সব মূঢ়-ম্লান-মূক মুখে দিতে হবে ভাষা—বুঝেছ বন্ধু? এদেরই মানুষ করে তুলতে হবে।'

তা হোক্—কিন্তু আর কেউ নেই যে গ্রামে। কথা কইবে কার সঙ্গে? থাকবে কোথায়?

কল্যাণ যেখানে থাকে সেটা একটা ভাঙা ঘর, খানিকটা চালা ছিল, বাকিটা নিজেই খেজুর পাতা চাপা দিয়ে নিয়েছে। কার যেন একটা বাড়ি ছিল, তার পরিবারের অর্ধেক মরে বসন্তে, বাকি অর্ধেক কলেরায়। তারপর সে-ও সাপের কামড়ে মারা গেলে ঘরটা পোড়ো হয়েই ছিল—সম্প্রতি কল্যাণ দখল করেছে। সেখানে থাকে ওর একটা ছেঁড়া চ্যাটাই, খানকতক বই, খাতা, কলম, গোটাকতক হাঁড়িকুঁড়ি আর কিছু ওষুধ।

রমাকেও সেইখানেই নিয়ে গিয়ে তুললে। রমা সভয়ে বললে, 'যদি সাপে কামড়ায়?'

'তা কামড়াতে পারে। তবে এরা বলে কি জানো, সাপের লেখা আর বাঘের দেখা। অদৃষ্টে লেখা না থাকলে সাপ কামড়ায় না। আমিও ত এতদিন রইলাম!'

'আমিও কি এই ঘরে থাকব?' ভয়ে ভয়ে প্রশ্ন করে রমা।

'নিশ্চয়ই। ঘর আর পাবো কোথায়। চারটি খড় জোগাড় করে দেব ওবেলা, তার ওপর একটা চট পেতে নিলেই দিব্যি শোওয়া চলবে।'

'কিন্তু—এই এক ঘরে?' মরীয়া হয়ে বলে রমা।

'আর ঘর কই?' কল্যাণ ওর মুখের ওপর সকৌতুক দৃষ্টি নিক্ষেপ করে বললে, 'তা-ছাড়া তুমি যে স্ত্রীলোক সেটা ভুলবে বলেই ত এসেছ। এখানে আমাদের অন্য পরিচয় নেই, শুধু কর্মী। আমার পুরুষ-বন্ধু যারা আসে, এ অঞ্চলে যারা কাজ করছে, তারা ত এই চ্যাটাইতেই আমার পাশে শোয়। কৈ, তারা ত কোন আপত্তি করে না!'

তারপর হেসে ফেলে বললে, 'আর একটা কথাও মনে রেখো। তোমার রূপ এবং যৌবনের কথাটা তুমি এবং আমি যদি বা ভুলে যাই,

এরা ভুলবে না। সুতরাং আমার কাছে থাকাই নিরাপদ। এদের ঐ পুরুষগুলোকে অনাহারে আর অত্যাচারে শীর্ণ দেখছো বটে, কিন্তু মদ পেটে পড়লে একেবারে মরীয়া হয়ে ওঠে। একটু সাবধানে থাকতে হবে বৈ কি।'

রমা অভিভূতের মত চেয়ে দাঁড়িয়ে রইল। এসব কথা সে বইতে যতই পড়ে থাক্, তার কোন বর্ণনার সঙ্গেই এই উদ্ভট জীবনের যেন মিল নেই। এমন কি রাশিয়ার কর্মীদের যে সব বিবরণ পড়েছে, তাও ত এত ভয়ঙ্কর নয়।

হঠাৎ কল্যাণের যেন একটু সন্দেহ হ'ল। সে ঘরে এসে কাছে দাঁড়িয়ে আন্তরিকতার সুরেই বললে, 'তুমি কি তা হ'লে ফিরে যেতে চাইছ রমা? এখনও দেখো, ব্যাপারটা এমন কিছু খারাপ দাঁড়ায়নি—এখনও হয়ত সব দিক বাঁচানো চলে। চুপি চুপি এখনও যদি তোমায় কলকাতায় রেখে দিয়ে আসি, তাহ'লে কেউ টেরও পাবে না—'

দৃঢ়ভাবে মাথা নেড়ে রমা উত্তর দিলে, 'না। যে পথ বেছে নিয়েছি, ভাল হোক মন্দ হোক সেই পথেই চলব।'

এ সম্বন্ধে অন্য কোন যুক্তির অবতারণা না করে প্রশান্ত মুখে কল্যাণ চারটি খড়ের চেষ্টায় বেরিয়ে পড়ল।

কিন্তু কাজটাই বা কি?

নাইট্‌ ইস্কুল নয়, স্বদেশী শিক্ষা নয়, সঙ্ঘবদ্ধ করার চেষ্টাও নয়—এমন কি হাসপাতালও নয়। কতকগুলো চাষের বই আনিয়েছে কল্যাণ—তাই থেকে ওদের কাছে পড়ে শোনায় আর ওদের ভাষায় বুঝিয়ে দেবার চেষ্টা করে। কী ক'রে চষলে ভাল ফসল হয়—জল কম হ'লে কী করতে

হয়—কেমন করে পোকার হাত থেকে ফসল বাঁচাতে হয়—এই নিয়েই তার মাথাব্যথা।

রমার প্রশ্নের উত্তরে সে বিদ্রূপের স্বরে বলে, 'লেখাপড়া? অক্ষর-পরিচয়? এদের? তুমি ক্ষেপেছ রমা! না খেতে পেয়ে মরে গেল দেশকে দেশ—এখন সব চেয়ে বড় শিক্ষা এদের এইটে, যাতে করে চাষটা ভাল করতে পারে। অনাহার আর রোগ, মদ আর কুপ্রবৃত্তি—এইগুলোর আগে প্রতিকার করি, তারপর লেখাপড়ার কথা ভাবব।'

'কিন্তু এগুলোর প্রতিকার করতেও ত কিছু লেখাপড়া শেখানো দরকার—' রমা প্রতিবাদ করতে যায়।

কল্যাণ বলে, 'এখনও তার অনেক দেরি। এখন এই অবস্থায় যদি ইস্কুল খুলে বসো ত একটিও ছাত্র-ছাত্রী পাবে না তুমি। শ্লেট-পেন্সিল দেখলে ওরা ভয় পায়। মোটামুটি স্যানিটেশনের একটা প্রথম পাঠ দিতে পারলে বেঁচে যাই—তাতেই কারুকে কর্ণপাত করাতে পারি না। কলেরার কাপড় পুকুরে কাচতে নেই একথা বললে এরা পাগল ভাবে।'

'সে-ও ত অশিক্ষারই ফল।'

'তা ঠিক। কিন্তু শিক্ষাটাকে এরা নিজেরাই বর্জন করেছে—সে দিকে প্রীতি আনতে সময় লাগবে। আমি একটু ডিরেক্ট্ মেথডেরই পক্ষপাতী। সব চেয়ে দুঃখের কথা কী জানো, এরা চাষ করেই খায় অথচ চাষের নিয়মগুলোও জানে না। জলের অভাবে অর্ধেক বছর এই জেলাটায় চাষ হয় না, কিন্তু ওরা ধান বুনেই নিশ্চিন্ত হয়ে বসে থাকে আকাশের দিকে চেয়ে। অথচ এমন একটা কড়াই আছে যা পাথরের ওপর ছড়িয়ে দিলেও কিছু ফসল আমদানি হয়—সে কথাটা এদের মুখেই শোনা, তবু এরা সে চেষ্টা পর্যন্ত করে না। তাতে প্রাণধারণ ত হয়—নিদেন গোরু-বাছুরগুলো ত বাঁচে।'

রমার তবু দ্বিধা ঘোচে না। সে বললে, 'বেশ, তোমার যা কাজ তাই করো, আমি এদের লেখাপড়া শেখাবারই চেষ্টা করবো।'

ঈষৎ বিদ্রূপের আভাস ওর মুখে দেখা গেলেও কল্যাণ কোন প্রতিবাদ করলে না।

সেদিন আহার জুটল একেবারে তৃতীয় প্রহরে খানিকটা করে ডাল-ভাতে আর ভাত। ডাল-ভাতের সঙ্গে তেল নেই, ঘিয়ের কথা ত কল্পনা করাও যায় না। এখানে নাকি সকলেই এমনি তিনটে চারটের সময় ভাত খায়, যাতে রাত্রের আহারটা বাঁচে। কল্যাণও সুবিধা বুঝে এই ব্যবস্থা করে নিয়েছে। তবে এদের মত সকালে ভিজে ভাত খায় না, কিছুই খায় না সে। জুটলে কোন দিন কিছু খায়—নইলে একেবারে এই ভাত। রমার গলা দিয়ে এ খাদ্য নামে না—বিশেষত যখন মনে পড়ে কাল দুপুরেও সে দুটো মাছের তরকারি, আলুর দম, এঁচোড়ের ডালনা দিয়ে ভাত খেয়েছে—। তবু সে প্রাণপণে চোখের জল দমন করে খায়। কল্যাণ বেশ সহজে খেয়ে যাচ্ছে কিন্তু—বরং ভাত একটু বেশিই খেলে সে। অন্যমনস্কভাবে এদের জীবনযাত্রা সম্বন্ধে বক্তৃতা করতে করতে ফ্যান-সুদ্ধ ভাত, ডাল-ভাতে আর নুন দিয়ে অনায়াসে খেয়ে যাচ্ছে।

ওর দিকে আড়ে চেয়ে চেয়ে রমা লক্ষ্য করে দেখলে, কল্যাণ অনেক রোগা হয়ে গেছে আগের চেয়ে। চুলগুলো ওর এমনিই ঝাঁকড়া, রুক্ষ থেকে থেকে জট পাকিয়ে গেছে। মুখের রঙ হয়ে গেছে তামাটে। তবু তার সেই কঠিন কৃশ মুখের মধ্যে, তার রুক্ষ ললাটের ভ্রূকুটির মধ্যে কী যে আকর্ষণ আছে আজও—তা বিশ্লেষণ করে দেখতে পায় না রমা, শুধু মনে হয় এ'কে হৃদয় না দিয়ে উপায় নেই—এর জন্য এত কষ্ট স্বীকার করেও সুখ। সে দৃষ্টির নিবিড় ঔদাসীন্যের মধ্যে, চরম নিস্পৃহতার মধ্যে যেন কোথায় একটা সর্বস্ব-বলিদানের আদেশ লুকানো আছে—

না দিয়ে উপায় নেই। ওর সমস্ত অন্তর একান্ত কামনায় উদ্বেল হয়ে উঠল, ভাতের গ্রাস সুদ্ধ হাতটা কাঁপতে লাগল থর-থর করে--

রাত্রে ওর ঘুম হ'ল না, তা বলাই বাহুল্য।

খড়ের ওপর চট বিছিয়ে শোওয়া—কিন্তু তাতেও বোধ হয় আট্‌কাত না। যার জন্য সে জীবনের সব কিছু বিসর্জন দিয়ে, এই অদ্ভুত জীবন-যাত্রা, এই ভয়ঙ্কর দারিদ্র্য এবং অনিশ্চয়তায় মধ্যে চলে এল—সেই লোকটি ওর থেকে বোধ হয় মাত্র চার হাত দূরে ঘুমুচ্ছে, অথচ তাকে স্পর্শ করবার পর্যন্ত উপায় নেই। ওর সেই রুক্ষ ঝাঁকড়া চুলগুলোর মধ্যে আঙুল চালাবার ইচ্ছা রমার দীর্ঘদিনের—আজ এই নিঃশব্দ অন্ধকারের মধ্যে ওর সান্নিধ্য অনুভব করতে করতে সে ইচ্ছা আরও তীব্র হয়ে উঠল ; তবু উপায় নেই, প্রাণপণে নিজের হৃদয়দৌর্বল্যকে দমন করে সে কল্যাণের নিশ্চিন্ত ও নিয়মিত নিশ্বাসের শব্দের দিকে কান পেতে জেগেই রইল সারারাত।

কিন্তু রমা কাজে নেমে বুঝল যে, এদের লেখাপড়া শেখাবার চেষ্টা কত নিরর্থক। ও বস্তুটার প্রয়োজনীয়তা ওরা বোঝে না, সে সম্বন্ধে কোন আগ্রহও নেই। যেন মনে হয় রমার নিজেরই গরজ। বহু চেষ্টা করেও ও তিন চারটির বেশি ছাত্র-ছাত্রী পেলে না। প্রাপ্তবয়স্কদের নিয়ে নাইট্‌ স্কুল করার আশা ত ওর শূন্যে মিলিয়ে গেলই—ছোট ছেলে-মেয়েদের সম্বন্ধেও বিশেষ ভরসা পেলে না। যে ক'টি ছাত্র আসে, তারাও প্রকাশ্যে বিড়ি টানতে টানতে আসে। ছ'বছরের ছেলে উলঙ্গ হয়ে ইস্কুলে এল—তারও হাতে বিড়ি, মুখে এক একদিন তাড়ির গন্ধ ছাড়ে।

এধারে ত এই—তার ওপর বিদ্রূপে বিদ্রূপে রমা জর্জরিত হয়ে উঠল। কেউবা প্রকাশ্যে, কেউ গোপনে যা ইঙ্গিত করে তার অর্থ এই

দাঁড়ায় যে, কল্যাণ তাদের এত করে সৎপথে আনার চেষ্টা করে, দুর্নীতি সম্বন্ধে এত বক্তৃতা দেয়, অথচ শেষ পর্যন্ত থাকতে পারলে না, একটা মেয়ে মানুষ জুটিয়ে আনলে।

রমার মুখচোখ লাল হয়ে ওঠে এ ইঙ্গিতে—সে নানারকম প্রতিবাদ জানাতে চায়—কিন্তু তার কথা কেউ বিশ্বাসই করে না। নীরব অবিশ্বাসের হাসিতে ওকে আরও অপ্রতিভ, আরও আরক্ত করে তোলে। অত্যন্ত উষ্ণ হয়ে ও মধ্যে মধ্যে নালিশ করে কল্যাণের কাছে, কিন্তু কল্যাণ শুধু মুচকি মুচকি হাসে। বলে 'খোশখবরের ঝুঁটোও ভাল—মন্দ কি!'

রমা যখন খুব রেগে যায় তখন কল্যাণ বলে, 'ওদের কীই বা শিক্ষা, ওরা এর চেয়ে বেশি কী জানে বলো। ওদের ওপর রাগ করা বৃথা।'

রমা তার ইস্কুল সম্বন্ধে মনে মনে হার মানলেও মুখে সে কথা জানাতে পারে না। তাহ'লে ওর এখানে কিছু কাজ থাকে না যে। কিন্তু লক্ষ্য করে যে, তার ক্লাসে না এলেও, মধ্যে মধ্যে কল্যাণ যখন সন্ধ্যাবেলা রামায়ণ মহাভারত থেকে গল্প বলতে বসে তখন বরং বেশ ভিড় হয়—সবাই বেশ মন দিয়ে শোনে। এমন কি মাতালরা পর্যন্ত।

এই পুরুষগুলোকেই রমার ভয় করে। এদের সম্বন্ধে কল্যাণের ধারণাটা অক্ষরে অক্ষরে সত্য। রোগশীর্ণ, অনাহারে অপুষ্ট, তবু তাড়ি কিংবা পচাই পেটে পড়ার পর এমন হিংস্র এবং বুভুক্ষু দৃষ্টিতে চায় ওরা রমার দিকে যে, ওর রীতিমত গা ছম-ছম করে। তার ওপর সবচেয়ে বিপদ কল্যাণকে নিয়ে—কোথায় কোথায় যে ঘোরে তার ঠিক নেই। প্রতিদিন ভোরে বেরিয়ে যায়, ফেরে দুটো-তিনটেয়। রৌদ্রে ঘুরে যেন ঝল্‌সে আসে—তার ওপর না হয় খাওয়া, না হয় কিছু। আবার আহার সেরেই ও বেরিয়ে পড়ে, রাত দশটা-এগারোটার আগে ফেরে

না। এক এক দিন রাত্রে আসেই না, সেই দিনগুলোই সবচেয়ে ভয় করে রমার। সামান্য একটা আগড় আছে দোরে, ভাল করে বন্ধ করা যায় না,—আর এইত ভাঙা ঘর, একটুখানি আঘাতও সইতে পারবে না বোধ হয়।

আর তেমনি কি হয়েছে কল্যাণ! একটুখানি যত্ন করারও উপায় নেই। ওরই মধ্যে ওর নারী-জাতির সহজাত সংস্কারের বশে, রমা আহারে বৈচিত্র্য আনবার চেষ্টা করে। কোন দিন বা শাক তোলে বন থেকে, কোন দিন ডুমুর পাড়ে। ডাল সেদ্ধ না খেয়ে ডাল রান্না হয়, তরকারিও হয়। দিন-দুই এই ভাবে যেতেই কল্যাণ সাবধান ক'রে দিলে, 'উঁহু—এর মধ্যে যেন গৃহস্থালির একটা আভাস পাচ্ছি! রান্নাতে তৃপ্ত করার মধ্যে আরামপ্রিয়তা আছে খানিকটা, ওটা কর্মীর সবচেয়ে বড় শত্রু। আরামপ্রিয়তা থেকেই আলস্য আসে। সুতরাং প্রাণ-ধারণের জন্যে যেটুকু দরকার, তার বেশি—'

রাগে ক্ষোভে রমার চোখে জল আসে। সে রুদ্ধ-কণ্ঠে বলে, 'এটা কি তার চেয়ে বেশি হ'ল বলে তোমার মনে হচ্ছে?'

'হচ্ছে বৈকি। এই যে কোথা থেকে একটু তেলও জোগাড় করেছ দেখছি। শাক ভাজলে কিসে? এসব ভাল নয় রমা।'

অগত্যা এ আরামের ব্যবস্থাও বন্ধ করতে হ'ল।

আর একদিন—দুদিন অনুপস্থিত থাকার পর ঠিক বেলা-দুপুরের সময় কল্যাণ ফিরল। ওর দৃষ্টি অবসন্ন, মুখে কে যেন কালি ঢেলে দিয়েছে। সেদিকে চেয়েই রমা বুঝল ওর খাওয়া হয়নি। বৈশাখের খর রৌদ্র মাঠে অগ্নিবৃষ্টি করছে, তারই মধ্যে দিয়ে অস্নাত উপবাসী লোকটা কত মাইল সাইকেল চালিয়ে এল কে জানে। ও স্থান-কাল-পাত্র সব ভুলে গেল নিমেষে, ওর অন্তরের চিরন্তনী নারী সাড়া দিয়ে উঠল।

সে উঠে এসে জোর করে ওর হাত ধরে বসালো, তারপর নিজের আঁচল দিয়ে ওর কপাল গলা মুখের ঘাম মুছে নিয়ে পাখার অভাবে একটা খাতা দিয়ে বাতাস করতে লাগল। মিনিট-দুই নির্জীবের মত অবসন্নভাবে সে সেবা গ্রহণ করল কল্যাণ, সেটা তখন এত প্রয়োজন যে, নিষেধ করার ক্ষমতা পর্যন্ত ওর ছিল না, তারপর কিন্তু খাতাসুদ্ধ ওর হাতটা চেপে ধরলো। কল্যাণের মুখে একটা প্রচ্ছন্ন-বিদ্রূপের হাসি ফুটে উঠেছিল। এখন চোখ খুলে হেসে বললে, 'হঠাৎ যেন নর-নারীর আদিম সম্পর্কটা মাথা তুলে দাঁড়াল রমা!—এ রকম ত কথা ছিল না।'

অপমানে, বেদনায় রমার মাথা খুঁড়ে মরতে ইচ্ছা হ'ল। সে ঝাঁঝের সঙ্গেই জবাব দিলে—'মোটেই না, এটা হ'ল হিউম্যানিটেরিয়ান্ ইন্‌স্টিংক্ট্। যে কেউ থাকলেই করত।'

'না বন্ধু। পুরুষ-বন্ধুরা অন্তত করত না, এটা ঠিক।'

'না তাও করত।' কণ্ঠস্বরে জোর দিয়ে বলল রমা, 'তোমার বড় সন্দিগ্ধ আর ছোট মন।'

ওর চোখ দিয়ে জল বেরিয়ে গিয়েছিল। কল্যাণ অপ্রতিভ হয়ে বললে, 'না, তা নয়। তবে কি জানো, এই সমস্ত কাজের মধ্য দিয়েই কর্মীর মনে চিরকালীন নারী জেগে ওঠে। তখন কাজটা যায় পিছিয়ে—রোম্যান্সটা হয়ে ওঠে বড়। রিস্‌ক্ নেবার দরকার কি।'

সুতরাং প্রাণপণে নিজেকে সংযত করে রাখতে হয় রমার। এক ঘরে বাস করে, মাত্র চার হাত ব্যবধানে রাত্রি কাটায়, তবু স্পর্শ করা ত দূরের কথা, একটু সেবা পর্যন্ত করতে পারে না। অথচ ওর ক্লান্ত মুখের দিকে চেয়ে সমস্ত অন্তর রমার আকুলি-বিকুলি করে, তন্দ্রাহীন চোখের পল্লব বেয়ে অশ্রান্তভাবে জল ঝরে পড়তে থাকে।

হঠাৎ একদিন কল্যাণ সন্ধ্যার মধ্যেই ফিরে এল। সেটা আগস্ট

মাস—গুমোট গরমে আকাশ সুদ্ধ যেন ভারী হয়ে আছে। এই দীর্ঘ সময়ের মধ্যে রমার বহু পরিবর্তন হয়েছে—জীবন সম্বন্ধে আশা ও আদর্শ সব কিছু গেছে ওর, তবু কল্যাণকে ছেড়ে ও না পারে নড়তে, না পারে মরতে, এখন শুধু এই অবস্থা। মানসিক জড়তা ও অবসাদে যেন ভেঙে পড়েছে, সেটা কোনমতে কল্যাণের কাছে গোপন রাখে।

তবু কল্যাণকে এমন অসময়ে ফিরতে দেখে ও বিস্মিত হয়ে মুখ তুলে চাইল, 'কী ব্যাপার, এমন অসময়ে যে!'

কল্যাণ ওর পাশেই বসে পড়ে বললে, 'রমা, সর্বনাশ হয়েছে। গবর্ণমেণ্ট গান্ধীজি, আজাদ, নেহেরু, ওঁদের সব গ্রেপ্তার করেছেন, ফলে চারিদিকে একটা আগুন জ্বলে উঠেছে। জনসাধারণ ত বিপ্লবের মোহে আচ্ছন্ন হয়ে পড়েছেই, আমাদের কয়েকজন কর্মীও সেই নেশায় মেতে উঠেছে। রজনী, ফণী, ওরা কেউ আর নেই। চারিদিকে আগুন জ্বলে উঠেছে। আমি চললুম। যদি আর না ফিরি—'

'তার মানে?' অকস্মাৎ যেন আর্তনাদ করে উঠল রমা।

'মানে, আমাকেও ত গ্রেপ্তার করতে পারে। দীর্ঘদিন কংগ্রেসের নামে কাজ করছি, আমাকেও ঐ দলে ফেলা আশ্চর্য নয়। তাহ'লে তুমি যেমন করে পারো কলকাতায় ফিরে যেয়ো। এখানে থাকা তোমার নিরাপদ নয় রমা—আমি আছি বলে এরা চুপ করে আছে, ওরা আমাকেই ভয় করে।'

অভিভূত আচ্ছন্নের মত রমা বললে, 'তারপর?'

'তারপর আর জানি না। অত ভবিষ্যৎ কখনও ভাবিনি। যা উচিত মনে হয় তাই ক'রো। আমি চললুম।'

'কিন্তু তুমি কোথায় যাচ্ছ?' আকুল হয়ে প্রশ্ন করে রমা।

'আমি যাচ্ছি ওদের ফেরাতে। এ আমাদের আদর্শ নয়—এতে

আমাদেরই সর্বনাশ হবে—এইটেই বোঝাতে চেষ্টা করব ওদের—না হয় প্রাণ দিয়েও বাধা দেব।'

আর কোন প্রশ্ন ওঠবার আগেই কল্যাণের সাইকেল দূর মাঠের পথে মিলিয়ে গেল।

সারারাত উদ্বিগ্ন মুখে সেই অন্ধকারেই মাঠের দিকে চেয়ে বসে রইল রমা, কিছু দেখা যায় না, তবু প্রাণপণে চেয়ে থাকে। ওর ভেতরটা ত পাথর হয়ে গিয়েছিলই, বাইরেও যেন আজ আর কোন সাড়া নেই।···

একেবারে ভোরের দিকে দূরে কাদের দেখা গেল বিন্দুর মত।

ক্রমে ক্রমে সেই বিন্দুগুলো বড় হয়ে উঠল।

হ্যাঁ, মানুষই, অনেকগুলো মানুষ। কা'কে যেন বয়ে নিয়ে আসছে। আর আসছে এ দিকেই।

সর্বনাশের পূর্বাভাস জেগেছিল রমার রক্তের মধ্যে, জেগেছিল ওর নিশ্বাসে। তবু ও ছুটে গেল।

ঝুলিয়ে আনছে ওরা কল্যাণকেই। সদর কলেক্টরির আগুন নেভাতে গিয়ে ভুল-ক্রমে পুলিশের হাতেই গুলি খেয়েছে, তারা অন্ধকারে বুঝতে পারেনি। চিন্তার কোন কারণ নেই, ডাক্তারকে খবর দেওয়া হয়েছে। গুলিটা বার করে দিলেই—

কল্যাণ চোখ চাইলে যখন, তখন প্রথমেই চোখে পড়ল রমার মুখ ঝুঁকে আছে ওর মুখের দিকে। অনিমেষ বজ্রাহত দৃষ্টি। আজ আর তার কোন সঙ্কোচ নেই, রুক্ষ চুলের রাশির মধ্যে আঙুল চালিয়ে জটগুলো শিথিল করবার চেষ্টা করছে সে, মাথাটা তুলে নিয়েছে নিজের কোলের ওপর।

কল্যাণ একটু হাসল। জড়িয়ে জড়িয়ে থেমে থেমে বললে, 'রমা, ভয় পেয়েছ, না? তুমি বড় অসহায় হয়ে পড়লে! কিন্তু তুমি নিশ্চয়

বাড়ি ফিরে যেয়ো। বাবা নিশ্চয়ই ক্ষমা করবেন, তুমি ত কোন ছোট কাজ করনি। পারো ত বিয়ে করে সুখী হয়ো।…আমি বড় স্বার্থপর রমা—নিজের জন্যই তোমাকে এত দুঃখ দিলুম, হয়ত বা তোমার জীবনটাই নষ্ট করে দিলুম।…আমি জানতুম যে এখানে তোমার দ্বারা কোন কাজ হবে না, এখানে তুমি আসছ আমার জন্যই, তবু তোমাকে টেনে এনেছিলুম।—কেন, জান রমা?'

ভোরের আলোয় ওর বিবর্ণ রক্তহীন মুখের সেই একঝলক রক্তাভা পরিষ্কার দেখা গেল। সে আরও চুপি চুপি বললে, 'আজ আর লজ্জা করব না, স্বীকার করেই যাই,—আমিও তোমার সাহচর্য কামনা করেছিলুম মনের অবচেতনে। কঠোর হয়েছি, তপস্যা করেছি, তবু তোমাকে ভুলতে পারিনি রমা, কাছে রাখবার লোভও সামলাতে পারিনি।…ঈশ্বর আজ বোধ হয় সেই শাস্তিই দিলেন।'

একসঙ্গে এতগুলো কথা বলে শ্রান্ত কল্যাণ চুপ করে রইল অনেকক্ষণ।

কে যেন বললে কোথায়, 'ডাক্তার কেন এল না এখনো?'

আর একজন তার উত্তর দিলে, 'তিন মাইল পথ যাবে, খবর দেবে, তবে ত তিনি আসবেন—!'

কল্যাণ আবারও চুপি চুপি বললে, 'বাড়িতে ফিরে যেয়ো রমা, জীবনটা নষ্ট ক'রো না।'

তারপর যেন গভীর ক্লান্তিতেই ওর চোখের পাতা বুজে এল।

কে জানে এ ঘুম কিনা। নিশ্বাসের শব্দও যেন আর পাওয়া যাচ্ছে না।

ডাক্তারবাবু তখনও এসে পৌছননি।

# অনুচ্ছেদ

আগে হ'লে ওর চোখে জল আসত, এখন শুধু হাসি পায়। বাস্তবিক, রাগ, ক্ষোভ, অভিমান—এসব স্তর ত সে কবেই পার হয়ে চলে এসেছে। এখন অদৃষ্টের এই বিড়ম্বনায় আর কোন উষ্ণ অনুভূতিই বোধ করে না, কৌতুক ছাড়া। আর এমনিতেও—না হেসে উপায় কি? ঐ যে পাড়ার ছোট ছোট ছেলেগুলো তাকে দেখে বিদ্রূপ করে, শীষ্ দেয়, ওরা কি এর অর্থ বোঝে, না তার ইতিহাসের গুরুত্বটা তাদের পক্ষে বোঝা সম্ভব? ওরা ত শুনেই শিখেছে, হয়ত গুরুজনদের দেখেও—

অমিয়া বিছানায় শুয়ে শুয়ে বহুক্ষণ ধরে এপাশ-ওপাশ করছে। হাসি পাবারই কথা, মনে মনে সে হাসবার চেষ্টাও করলে, এমন কি ওর বিশ্বাস যে, সে হাসছেই, তবু কখন্ যে নিঃশব্দে কয়েক ফোঁটা জল চোখের কোণ বেয়ে গড়িয়ে ওর বালিশ ভিজিয়েছে তা টেরও পায়নি— হঠাৎ পাশ ফেরবার সময় ভিজে বালিশের স্পর্শ-টি পেয়ে চম্‌কে উঠে আসল ব্যাপারটা লক্ষ্য করলে।

ছি ছি, এ কী দুর্বলতা! আসলে সমীরও ত সেই পুরুষই, যে পুরুষকে সে অহরহ তার পাশে দেখছে, যে পুরুষ তাকে সম্ভোগের আশায় লালাসিক্ত মুখে সর্বদা তার চারিদিক ঘিরে চাটুবাদের গুঞ্জন করে চলেছে। সাধারণ বলিষ্ঠ যে পুরুষ, যারা স্ত্রীর দ্বারা নিজেদের তৃষা পরিতৃপ্ত হবার সুযোগ না ঘট্‌লে বাইরে যায়—সে স্তরেরও জীব এরা নয়; এরা পশুর চেয়েও নীচ, নির্বোধ পশু মাত্র। তবে, এমন কী সর্বনাশ তার হয়ে গেল যে, চোখে জল আসছে?

আর এ সম্ভাবনা ত জানাই ছিল আগে। আগুনে যখন হাত

দিয়েছে তখন ত সে জানেই যে তার হাতে ফোস্কা পড়বে। বৃথা পশ্চাত্তাপে কাজ কি ?

অমিয়া বিছানার ওপর উঠে বসল। মাথার শিয়রে একট সঙ্কীর্ণ ছোট্ট জানলা, তারই মধ্য দিয়ে একটুখানি মুক্ত প্রকৃতির পরশ, একফালি মাত্র আকাশ—এইটুকু তার সান্ত্বনা। প্রায় প্রতি রাত্রেই ওর উত্তপ্ত মস্তিষ্ক এবং অপমানতপ্ত কপোলকে শান্ত ও শীতল করার আশায় এই জানলাটির দুটি মাত্র লোহার শিকে মাথা চেপে ধরতে হয়। বহুদিন হ'ল বৈকি, তবু ত এখনও তার এ অপমান-বোধ গেল না। এখনও ত তেমনি বিষদাহে জ্বলতে থাকে তার দেহ, ঐ ভণ্ড কাম-সর্বস্ব লোক-গুলোর আলিঙ্গনের মধ্যে।

অথচ, উপায়ই বা ছিল কী ?

তারা ব্রাহ্মণ বটে, ভদ্রলোকও বটে—কিন্তু ব্রাহ্মণত্ব এবং ভদ্রতা বজায় রাখার জন্য যে বস্তুটির সবচেয়ে প্রয়োজন, তার অভাব ছিল বলেই আজ আর তারা কিছু নয়। আজ পাড়ায় নিন্দা ও উপহাসের গুঞ্জনের মধ্যে যে শব্দটা প্রায়ই তার কানে যায়, সেইটেই বোধ হয় তাদের সত্য পরিচয়ের সবচেয়ে কাছাকাছি শব্দ—'হাফ গেরস্ত !' ওরা এমন কিছু মিছে কথা বলে না। শব্দটার সঙ্গে যে অপরিসীম ঘৃণা জড়িয়ে আছে, আজ তাও ত তাদের প্রাপ্যই।

বাবা চাকরি করতেন কোন এক বাঙালী-বাড়ির মার্চেণ্ট অফিসে—অর্থাৎ একটু বড় রকমের দোকানে। নিজে বিশেষ লেখাপড়া জানতেন না বলে মাইনে বেশি হয়নি। ষাট বছর বয়সে ষাট টাকা, সেইজন্যেই ছেলেমেয়েদেরও লেখাপড়া শেখাতে পারেননি। বাবা, মা, অমিয়া নিজে আর দুটি ছোট ছোট ভাই। তখনকার দিন বলেই কোনমতে

গ্রাসাচ্ছাদন চালানো সম্ভব হয়েছিল—ছোট ভাই দুটো ক'দিন ইস্কুলেও গিয়েছিল, কিন্তু তার ইস্কুলে গিয়ে লেখাপড়া শেখার কথা কেউ সেদিন কল্পনাও করেনি। অমিয়ার নিজের খুব বেশি রকমের চাড় ছিল বলে মোটামুটি বাংলা লেখাপড়া কিছু কিছু শিখেছিল বাবার কাছে; ইংরেজীও শিখেছিল ওদের পাশের বাড়ির অজিতদার কাছে, তার অবসর মত ছুটির মধ্যাহ্নে বা অন্যদিনের সন্ধ্যায়; এমন কি, সে অধ্যাপনার দক্ষিণা-স্বরূপ ওর কৌমার্য প্রথম তার কাছেই ডালি দিতে হয়েছিল, তবু সে লেখাপড়াটা ছাড়তে পারেনি। কিন্তু তাও বেশি দূর এগোতে পারলে না। অজিতদা চাকরি নিয়ে চলে গেল আসামে, খান চার-পাঁচ পাঠ্য-পুস্তক পড়েই ওর ইংরেজী শেখার বাসনা ত্যাগ করতে হ'ল।

ওর পরের যে ভাইটি, তাকে প্রাইমারী ইস্কুলেই ও-পাঠ শেষ করতে হয়েছিল। সে আর পড়তে চেষ্টাও করেনি—এখন কোন্ কারখানায় চাকরি করে আর গাঁজাগুলি খেয়ে ঘুরে বেড়ায়; ছোট ভাইটাও মাইনর ইস্কুলে প'ড়ে দু বছর চুপ করে বসে ছিল—এখন অমিয়া আবার তাকে পড়াচ্ছে। ম্যাট্রিক পাস করে সে পড়তে গেছে সুদূর নাগপুরে, যেখানে ওদের এই গ্লানির সংবাদ পৌঁছবে না হয় ত! অন্তত সেই আশাই সে করে। তবু যদি একটাও মানুষ হয় ত হোক্।

বাবার ওরা দ্বিতীয় পক্ষের সন্তান—বৃদ্ধবয়সের। পার্বতীবাবুকে যখন ষাট বছর বয়সে সায়াটিকার জন্য বাধ্য হয়ে চাকরি ছেড়ে ঘরে এসে বসতে হ'ল, তখন ওদের কীই বা বয়স। ওর পনেরো—ভাইরা একজন দশ, একজন ছয়। তবু ত ওর বড়দির এই বাড়িটা পেয়েছিল। মাথার ওপর একটা আশ্রয়ও ছিল না সেদিন—একতলার একটা ঘর, তের টাকা ভাড়া দিতে হ'ত তার, তাও প্রায় আট মাসের ভাড়া বাকি পড়েছিল—ওর বড়দি হ'ল ওর বৈমাত্র বড় বোন—বাবার প্রথম পক্ষের একমাত্র

সন্তান, সাতটি মৃত সন্তান প্রসব করার পর ঐ অনিলাকে রেখেই তার বড় মা মারা যান। অনিলা দেখতে সুশ্রীই ছিল তবু পার্বতীবাবু তাকে ভাল বিয়ে দিতে পারেননি। অনিলার বাবার চেয়ে সতেরো বছরের বড় এক পাত্রের সঙ্গে তৃতীয় পক্ষে ওর বিয়ে হয়েছিল। বিয়ের বছর-তিনেক পরেই অনিলা বিধবা হ'ল—পাছে ওর স্বামীর অন্য আত্মীয়-স্বজনরা এসে বাড়িতে চেপে বসে এই ভয়ে অনিলা ওদের নিয়ে এল এখানে। বিয়ের আগে পার্বতীবাবু বুদ্ধি করে ভাগ্যিস এই বাড়িটা অনিলার নামে লিখিয়ে নিয়েছিলেন—সতীনপোরা বাকি জমি-জমার একটা টুক্‌রোও দিলে না ওকে। বাড়িটা অবশ্য খুবই ছোট, মোটে দুটো ঘর, কিন্তু কাঠা-পাঁচেক জমি আছে এর সঙ্গে। তার দাম যতই হোক—ভাড়া দিয়ে আয় করা সম্ভব হয়নি তা থেকে। কলকাতার উপকণ্ঠে বাড়িটা পাওয়ায় সেদিন ওর বাবার সুবিধাই হয়েছিল, এখান থেকে চাকরি করতে পারতেন—আর বলেও ছিলেন তাই, যে, ঘরের ভাড়াটা মাসে মাসে তিনি অনিলাকেই দেবেন।

কিন্তু এখানে আসার প্রায় সঙ্গে-সঙ্গেই চাকরি গেল। প্রভিডেণ্ড ফাণ্ড ছিল না, বাবুরা দয়া করে ছ'মাসের মাইনে দিয়েছিলেন তবু। আর কিছুই ছিল না—সুতরাং ছমাসের টাকাতে একবছর চালিয়ে শুরু হ'ল উপবাস। ওর মায়ের গহনাতেই অনিলার বিয়ে হয়েছিল, অনিলা তার একটিও হাতছাড়া করতে রাজি হ'ল না। বিমাতা বা তার ছেলে-মেয়েদের প্রতি সাধারণত যে বিদ্বেষ থাকে তা ওর ছিল না, কিন্তু তাই বলে ওর ইহকালের সম্বল ঐ গহনাগুলো বেচে তাদের খাওয়াতে সে যদি রাজি না হয়ে থাকে ত তাকে দোষ দেওয়া যায় না। তা ছাড়া অনিলা রইল না বেশি দিন। ওর রূপ এবং ভরা-যৌবনে আকৃষ্ট হয়ে অনেকেই এসেছিল ওর কাছে পাপের গলিপথ দিয়ে, প্রাণপণে তাদের

ক্লেদাক্ত সাহচর্য থেকে নিজেকে দীর্ঘকাল রক্ষা করেও সে পারল না। শেষ পর্যন্ত এক রাজমিস্ত্রির সঙ্গে পালিয়ে গিয়ে টালিগঞ্জে বাস করছে এখন। বাড়ি তারই, সে দাবী সে ছাড়েনি—শুধু দয়া করে বাস করতে দিয়েছে ওদের—পাছে ওরা অভাবে পড়ে ট্যাক্স বা খাজনা দেওয়া বন্ধ ক'রে বাড়ি নিলামে চড়ায় এই ভয়ে সেগুলো সে সেখান থেকেই দেয়। অন্তত সে দায়ে ওরা নিশ্চিন্ত।

তবু—আহার ও আচ্ছাদনের বড় সমস্যাটাই থেকে যায় বৈকি!

আফিমখোর বাবার দুধ চাই, চা চাই, একটু মিষ্টি চাই। বুড়ো বয়সে যেমন আরামপ্রিয় তেমনি অবুঝ হয়ে পড়েছেন। রোজগার করেন না, অথচ এগুলো কোথা থেকে আসবে তা একবারও ভাবেন না। মার শরীর অশক্ত, তিনি চিন্তাও করতে পারেন না—শুধু অভাবের তাড়নায় মধ্যে মধ্যে হাউ হাউ ক'রে কাঁদেন আর মাথা কোটেন। ভায়েরা বলে 'ভাত দাও!' বলে 'খিদে পেয়েছে'—এই অবস্থায়,ষোল-সতের বছর মাত্র বয়সে—সমস্ত সমস্যা সমাধানের ভার, সমস্ত প্রশ্নের উত্তর দেওয়ার দায়িত্ব যেন এসে পড়ে ওরই ওপর।

অথচ, যে সব গুণ থাকলে এ ভার নেওয়া চলত তার একটাও ওর ছিল না। লেখাপড়াই শেখেনি সে—গান-বাজনা ত দূরের কথা। চাকরি করবে কিংবা টিউশ্যনি করবে সে সম্ভাবনা ছিল না সেদিন। ওর বাবা ওর বিয়ে দিয়ে ফেলবার একটা ক্ষীণ চেষ্টাও করেছিলেন কিছুকাল; কিন্তু সাধারণ চেহারার শ্যামবর্ণের মেয়ে, হয়ত কষ্ট করে উজ্জ্বল-শ্যামও বলা যায় তাকে, কিন্তু ফরসা কোন রকমেই নয়—তার অবৈধ প্রণয়ের বাজারে যদি বা কিছু দাম থাকে, বিয়ের বাজারে এমন কোন দাম নেই যাতে বিনা পয়সায় হয়ত-বা ঘর থেকে কিছু দিয়ে ওকে কেউ বিয়ে করতে পারে। তা ছাড়া, যদিই বা কোন সুদূর সম্ভাবনা থাকত, ওর

দিদির কাহিনীটা তা একেবারেই নষ্ট করে দিয়েছে। সুতরাং পথ সেদিন কোথাও খোলা ছিল না কোনদিকে।

অবশ্য, হ্যাঁ—পাড়ার গৃহিণীরা ওদের জানালার দিকে মুখ ক'রে মধ্যে মধ্যে উচ্চকণ্ঠে দুটো উপায় বাত্‌লান বটে—'এর চেয়ে ঝি-গিরি করে খেলি না কেন, লোকের বাড়ি বাসন মেজে খাওয়াও যে এর চাইতে ঢের ভাল ছিল!' কিংবা 'বুড়ো বাপের হাত ধরে ভিক্ষে করলে আর-যাই-হোক্ ধর্মটা বাঁচত, নিজের ইজ্জৎটা থাকত! ছি ছি, ভাল খাবার. ভাল পরবার এত সাধ? সাধে আগুন লেগে যাক্। অমন আরামের মুখে মারি ঝাড়ু!'

ধর্ম-টা তাতে বাঁচত হয়ত, কিন্তু প্রাণটা বাঁচত না। ঝি-গিরি করে অত বড় সংসার প্রতিপালন করার কথা সে ভাবতেও পারেনি। তাছাড়া ওর যে বয়স তখন, সংসারের শতকরা নব্বইটা পুরুষ যে বয়সের দিকে লুব্ধ দৃষ্টিতে তাকিয়ে থাকে—সে বয়সে ঝি-গিরি করতে গেলেই কি ধর্মটা বাঁচত? না, ঐসব গিন্নিরাই সেদিন ভরসা ক'রে ওকে ঝি-গিরি করতে দিতেন? আর ভিক্ষে করার কথাও সে চিন্তা যে না করেছে তা নয়, কিন্তু একটা পয়সা কেউ সহজে দিতে চায় না কাউকে। বিশেষত যখন পয়সার বিনিময়ে তার কাছ থেকে নেবার অন্য জিনিস রয়েছে। যারা আজ ভাল ভাল শাড়ি এনে দিচ্ছে এক কথায়—তারা কেউ ওদের দুর্দিনে চার পয়সাও সাহায্য করতে চায়নি।

না, এ পথ থেকে অব্যাহতি পাবার, এ অপমান থেকে নিষ্কৃতি পাবার অন্য কোন উপায় ছিল না সেদিন। কঠোর কায়িক পরিশ্রম করেও ভায়েদের লেখাপড়া শেখানো যেত না, মায়ের রোগে চিকিৎসা হ'ত না, বাবা বেচারী চায়ের সঙ্গে একটু দুধ পেত না—এমন কি একবেলা পেটভরে ভাত খাওয়াই হয়ত দুষ্কর হয়ে উঠত। কী এমন

কাজ করতে পারত সে? একটা ঝিয়ের মাইনে এ যুদ্ধের আগে কতই বা ছিল? তা ছাড়া—এই ত দেশ ও সমাজের অবস্থা! ধর্ম কী, ইজ্জৎ কী ভাল করে জানবার কিংবা বোঝবার বহু আগেই ত তা শিক্ষিত ভদ্রসন্তান অজিতদার কাছে নিঃশেষ করে দিয়ে আসতে হ'ল! সেদিনও সত্যিই কিছু বোঝেনি, বিস্মিত বিহ্বলভাবে তার কাছে আত্ম-সমর্পণ করেছিল, বাধা দেবার যে কারণ আছে, তাও সেদিন ভাল করে ওর জানা ছিল না। লজ্জা, ভয়, কৌতূহল, বিস্ময়—অনেকগুলো অনুভূতি তাকে সেই স্বল্প সময়ের জন্য জড় করে দিয়েছিল। অজিতদার প্রতি শ্রদ্ধাও ওর কম ছিল না—পাড়ার সবাই তাকে সম্ভ্রমের চোখে দেখত; ভাল ছেলে, স্কলারশিপ পেয়ে পাস করে—আর-পাঁচজনের মতই এ খ্যাতির চটকে সে-ও সেদিন অভিভূত বোধ করত নিজেকে ওর সামনে।

আর সব চেয়ে বড় কথা—এত ভালমন্দ নিয়ে চিন্তা করবার অবসরই বা ছিল কোথায় সেদিন? একদিকে উপবাস, একদিকে মৃত্যু—আর একদিকে অনায়াসমুক্ত এই পথ। এ পথ সেদিন সত্যই ওর সামনে আপনি খুলে গিয়েছিল, প্রস্তাব এবং প্রস্তাবকের অভাব ছিল না। যে-সব প্রতিবেশী দুর্দিনে কোন সাহায্য করেননি, যাঁদের অবজ্ঞা এবং ধিক্কারে আজ ওর চারিপাশের আকাশ-বাতাস বিষাক্ত, তাঁদেরই বাড়ির ছেলেরা ওকে পূজো করেছে, ওর পায়ের কাছে প্রণামী এনে পৌঁছে দিয়েছে নিঃশব্দে এবং সসঙ্কোচে। অন্নবস্ত্র শুধু নয়—বিলাসের উপ-করণেরও অভাব ঘটেনি।

এর পর দ্রুত উৎরাই ছাড়া আর পথ ছিল না। তবে একটা কথা ও সেই বয়সেই বুঝেছিল যে, খোলাখুলি যৌবনের বেসাতিতে ওর দাম সে পেত না—যতটা এতে পেয়েছে। ওর গায়ের চামড়া ফরসা নয়, চোখমুখেও অত শ্রী নেই, অতি সাধারণ চেহারা—বাজারে যার

কিছুমাত্র অভাব নেই। শুধু যে সে ভদ্রঘরের কুমারী মেয়ে, সম্ভ্রান্ত বংশের সন্তান, এই পরিচয়টাই যেন ওকে একটা শ্রী এনে দিয়েছে। এপথে এসে দেখলে যে, এমন বহু উন্মাদ আছে যারা এই গৌরবটার জন্যই ব্যস্ত। যারা এম্‌নি প্রণয় করার অবসর বা সুযোগ পায়নি তারা এই মিথ্যা সান্ত্বনাকেই আঁক্‌ড়ে ধরে। একবার একজনের কাছ থেকে প্রস্তাব এসেছিল যে, সে যদি একটি ভদ্রলোকের সঙ্গে লেকের ধারে হাত ধরাধরি করে শুধু বেড়াতে রাজি থাকে তাহ'লে সে তাকে মাসে একশ' টাকা দেবে। তাও রোজ নয়—সপ্তাহে তিন বা চার দিন।

ক্রমে আর একটা বৃত্তিও তার কাছে এগিয়ে এল—অবশ্য এই পথ ধরেই। সেটা অভিনয়ের। ফিল্‌মে অভিনয় করার ব্যবস্থা, ওর এই পথেরই এক 'বন্ধু' করে দিলেন। ওর নায়িকা সাজার মত চেহারা বা দক্ষতা ছিল না বটে, কিন্তু ভদ্রমহিলাকে ছবিতে নামাবার জন্য ব্যস্ত, এমন ডিরেক্‌টারের অভাব নেই। ছোটখাট ভূমিকার জন্যই প্রচুর টাকা পেতে লাগল সে। অবশ্য তার আগে তাকে লাঞ্ছনাও কম সইতে হয়নি। মাগো, দাঁড়কাককে কত ময়ূরপুচ্ছই না গুঁজতে হয়েছে পিছনে! যে শিক্ষা সে পায়নি—যার কিছুই সে জানে না, সেই উচ্চ-শিক্ষা যাঁরা পেয়ে থাকেন, শিক্ষা ছাড়া তাঁদের কাছ থেকে সব কিছুই সে নিয়েছে। সেই ধরণে কাপড় পরা, সেই রকম বেশভূষা; সেই রকম কেশ-সজ্জা—এমন কি হাতে একখানা বই বা খাতা নিয়ে চলাফেরা করা—আত্মাবমাননাকর কোন অভিনয়ই সে বাদ দেয়নি। প্রয়োজনই এসব শিখিয়েছে তাকে ক্রমশ, এপথের যারা খরিদ্দার তারা যে এই চায়! যায়, বন্ধুদের কল্যাণে, ইংরেজী বুখ্‌নিরও ওর অভাব ছিল না। আধুনিক শিক্ষিত সম্ভ্রান্ত বংশের মেয়ের মুখের হাসি, দৃষ্টির প্রসাদের দাম আছে বৈ কি! ক্রমশ এই শিক্ষাটাও পেয়েছিল, যে নিজেকে যত

দুর্লভ করবে, তার তত বেশি মূল্য মিলবে—যত যে সুদূর তার তত দাম। ইদানীং নিজেকে একটা কৃত্রিম রহস্যে ঢেকে রাখার কৌশলও সে আয়ত্ত করেছে, প্রশ্ন কি-ক'রে এড়িয়ে যেতে হয় মিষ্টি হাসি দিয়ে, তার বিজ্ঞান ওর কাছে আজ দুই আর দুই যোগ করার মতই সহজ।

কিন্তু এই কলাকৌশল এবং বিজ্ঞানসাধনার পরম মূল্য পাবার যখন সময় হ'ল তখন সে তা কিছুতেই হাত পেতে নিতে পারলে না। এতদিনের সমস্ত শিক্ষাই মিথ্যা হয়ে গেল, সত্য হয়ে রইল ওর ভদ্র মন এবং বংশপরম্পরার সংস্কার ও শিক্ষা। নিজের সমস্ত ভবিষ্যৎ ও নিজে হাতে ভেঙে দিয়ে এল এইমাত্র—নিজের অপমৃত্যুর এই অন্ধ কারাগার থেকে বার হবার রাস্তা নিজে বন্ধ করে দিলে।

সমীর বড়লোকের ছেলে, নতুন এসেছে এ পথে। বিশ্ববিদ্যালয়ের সর্বোচ্চ ডিগ্রি আছে, সৌখীন ব্যবসায়ের দিকে ঝোঁক। পরামর্শ দিয়ে এপথে নামাবার মত হিতাকাঙ্ক্ষীর অভাব ছিল না। অগাধ পয়সা নিয়ে সে নেমেছে এমন ব্যবসায়, যে ব্যবসার সে কিছুই জানে না—ফলে টাকা উড়ে যাচ্ছে পাখা মেলে, কখনও ফিরবে সে আশা সুদূরপরাহত।

প্রথম সমীরের সঙ্গে ওর আলাপের ইতিহাসটা আজও অমিয়ার মনে আছে স্পষ্ট। চন্দ্রপুরী স্টুডিওতে কী একটা ছবি উঠছে, তাতে ওর কাজ কম কিন্তু হাজিরা দিতে হয় প্রত্যহ। সমীর এসেছে তার ডিরেক্টার সঙ্গে করে শিল্পীদের সঙ্গে চুক্তি করতে। কে যেন সমীরকে নিয়ে এসে আলাপ করিয়ে দিলে। সমীর প্রথম আলাপের পর খুব সবিনয়ে বললে, 'আপনি আসুন না এ ছবিটাতে, আসবেন দয়া করে?'

অমিয়া ওর সর্বাঙ্গে একবার চোখ বুলিয়ে নিলে। ভদ্র কণ্ঠস্বর,

লাম্পট্যের ছাপ আজও ওর সুন্দর মুখশ্রীকে ম্লান করেনি, চোখের দৃষ্টি উজ্জ্বল আশায় জ্বলছে। দাঁড়াবার ভঙ্গিটি পর্যন্ত যেমন সুকুমার তেমনি ভদ্র। অল্প বয়স, তেইশ চব্বিশের বেশি নয়—সবে কলেজ ছেড়েছে। ওকে দেখে অমিয়ার হঠাৎ যেন বড় মায়া হ'ল। সে ঘাড় নেড়ে বললে, 'না। আমাকে মাপ করুন।'

নিমেষে সমীরের মুখ ম্লান হয়ে গেল। সে বললে, 'কেন বলুন ত? এলে খুব ভাল হ'ত কিন্তু—আপনার অন্য এনগেজমেণ্ট বাঁচিয়ে যদি ব্যবস্থা করতে পারি?'

অমিয়া বললে, 'জানেন ত, যারা মাংস-রসিক তারা কচি পাঁঠা খায় না—পাকা খাসী পছন্দ করে। আপনার কাঁচা-মাথায় আমার লোভ নেই। আপনি যান।'

ওর এই আকস্মিক রূঢ়তায় উপস্থিত সকলেই স্তম্ভিত হয়ে গেল। সমীর লাল হয়ে উঠল কিন্তু হঠাৎ কোন জবাব খুঁজে পেলে না। ওর ডিরেক্টার ভ্রূ কুঁচকে বললেন, 'আপনার এ মন্তব্যের অর্থ? যদি কিছু মনে না করেন অবশ্য—'

অমিয়া ওর শান্ত দৃষ্টি তাঁর মুখের উপর নিবদ্ধ ক'রে বললে, 'অর্থ ত বুঝতেই পারেন। ওঁর কাঁচা মাথাটি খাবার জন্যই ত আপনাদের এই আয়োজন—তার মধ্যে আর আমি যেতে চাই না।'

তারপর ক্রুদ্ধ ডিরেক্টারকে আর কোন উত্তর দেবার সুযোগ না দিয়ে একেবারে তাঁর দিকে পিছন ফিরে ও ঘুরে দাঁড়াল সমীরের মুখোমুখি, স্পষ্টকণ্ঠে প্রশ্ন করলে, 'আপনি কী করতে নেমেছেন এ ব্যবসায়ে? কী অভিজ্ঞতা আছে আপনার? সব প্রোফেশনই শেখবার দরকার হয়, আর ব্যবসাটা বুঝি এতই সহজ? বিশেষত এই ব্যবসা? আপনার চেয়ে বহু ঘুঘু লোক এ ব্যবসা থেকে সর্বস্বান্ত হয়ে বেরিয়ে গেল, আর

আপনি এমনি বা কি বুদ্ধিমান যে এসেছেন লাভ করতে ? ক'টা লোক এ ব্যবসা করে বড়লোক হ'ল দেখাতে পারেন ? পয়সা হচ্ছে আমাদের, এই সব ডিরেক্টারদের, মাইনেকরা কর্মচারীদের। মালিকদের কী হচ্ছে ? যান, বাড়ি ফিরে যান, পয়সা বেশি হয়ে থাকে, সৎ পাত্র দেখে দান করুন গে ; একটা হাসপাতাল করে দিন, তবু নাম থাকবে।'

এই বলে, আর কোন বাদানুবাদের অবসর না দিয়ে, কোন সম্ভাষণ পর্যন্ত না করে, সে চলে গিয়েছিল সেদিন।

কিন্তু ফল হয়েছিল ঠিক উল্‌টো। সমীর এ ব্যবসার মোহ ছাড়তে পারেনি এবং অমিয়াকেও বহু সাধ্য-সাধনা ও মোটা টাকার অঙ্গীকারে ওর ছবির সঙ্গে জড়িয়ে ফেলেছে। এর পর ওদের বন্ধুত্বটা যে কি-ক'রে এমন দ্রুত জমে উঠল সেটা আজও অমিয়ার কাছে যেন বিস্ময়। সমীর ওকেই একমাত্র আশ্রয় বলে অবলম্বন করেছে। এই হৃদয়হীন স্টুডিও-মরুতে অমিয়াকেই মনে হয়েছে একমাত্র ওয়েসিস্, একমাত্র সহৃদয় ব্যক্তি। এটা যে অমিয়ার একটা কৌশল মাত্র—সেটা বোঝাবার লোকের অবশ্য অভাব ছিল না, কিন্তু সমীর তা বিশ্বাস করতে পারেনি। অল্প বয়স, রোমান্টিক মন ওর—অমিয়ার মধ্যে সে তার সত্যকার হিতাকাঙ্ক্ষী বন্ধুকেই খুঁজে পাবার চেষ্টা করেছে।

আর সেইখানেই হয়েছে অমিয়ারও মুস্কিল। এমনভাবে এতখানি ধনী এবং মালিক শ্রেণীর একজনের প্রসন্ন দৃষ্টি পাওয়ার সুযোগ এর আগে কখনও ঘটেনি, অন্য এই শ্রেণীর বন্ধুদের মত শুধু যদি তা দৈহিক পরিণতির দিকে এগিয়ে যেত তা'হলে অমিয়ার সঙ্কোচ থাকত না, সে স্বচ্ছন্দে নিজের ভবিষ্যতের সংস্থান করে নিতে পারত। কিন্তু সমীরের চোখে দেখেছে সে সম্ভ্রমের দৃষ্টি, দেখেছে উচ্চধারণার আলো,—সেটুকু আজ সে কিছুতে খোয়াতে রাজি নয়। ছোট সে কিছুতেই হতে

পারবে না ওর সামনে। অথচ যতই সে নিজেকে সংযত করে, সংবরণ করে নিজের লোভ, ততই সমীরের শ্রদ্ধা ও আকর্ষণ বাড়ে। সুন্দরীর অভাব নেই ওখানে, সমীরের প্রসাদ পাবার জন্য তাদের অনেকেই ব্যগ্র, কিন্তু সমীরের সমস্ত মন ক্রমশ যেন একাগ্র হয়ে ওঠে এই অতি সাধারণ চেহারার মেয়েটির দিকেই। অমিয়া তা না পারে গ্রহণ করতে, আর না পারে উপেক্ষা করতে।

এমনি ক'রে বহুকাল ধরে যে মেঘ জমছিল আজ তা অবশেষে বজ্রনিক্ষেপ করল ওর জীবনে। এর জন্য অমিয়া যে প্রস্তুত ছিল না তা নয়, তবু এ আঘাতটা যে এত প্রচণ্ড হবে তা ও ভাবেনি।

কী একটা ব্যাপারে সমীর ওর উপদেশ শুনে সম্প্রতি হাজার-কয়েক টাকা খরচা বাঁচিয়েছিল; সেই কৃতজ্ঞতা নিবেদনেরই সুযোগে, অকস্মাৎ কোনরকম ভূমিকা না করে, ওকে প্রস্তুতির বিন্দুমাত্র অবকাশ না দিয়ে, সমীর বলে ফেলল, 'একটা কথা বলব অমিয়া?'

সমীরের কণ্ঠস্বরটা হয়ত সামান্য কেঁপেছিল। অমিয়া সন্দিগ্ধ দৃষ্টিতে তাকাল ওর দিকে। বললে, 'বলো।'

'তুমি আমাকে বিয়ে করবে? না বোলো না লক্ষ্মীটি, ক'দিন দিনরাত শুধু ভেবেছি কি-ক'রে কথাটা পাড়ব, ইতস্তত করেছি শুধু এই ভয়ে পাছে তুমি রাজি না হও। আমার এখন এই একমাত্র স্বপ্ন।'

অমিয়া আর আগেকার অমিয়া নেই, স্টুডিওতে এসে কথা বলতে শিখেছে, ক্ষুরধার রসনা তার দ্রুত জবাবের জন্য বিখ্যাত। তবু আজ তার কণ্ঠে কোন স্বর ফুটল না—হতভম্ভ, বিহ্বল দৃষ্টিতে সে ওর মুখের দিকে চেয়ে দাঁড়িয়ে রইল কিছুকাল।

সমীর ব্যগ্র, ব্যাকুল ভাবে কিছুকাল তাকিয়ে থেকে বললে, 'তা'হলে তুমি রাজি ত?'

এইবার অমিয়া কথা কইলে। স্খলিত আঁচল যেমন শ্রান্ত হাতে ধীরে ধীরে টেনে নেয়, তেমনি ভাবেই ও নিজের ছড়িয়ে পড়া, খান্ খান্ হয়ে ভেঙে পড়া বুদ্ধিবৃত্তিটাকে সংহৃত করে নিলে। কম্পিত কণ্ঠে বিদ্রূপ এনে বললে, 'ভাবছি, আপনার স্বপ্নটা বেশ ত! এইজন্যই কি আপনার এ ব্যবসায়ে নামা? এখানে এসেছেন ক'নের খোঁজে? সংসারে অভাব কি ছিল?'

সমীরের সুন্দর প্রশান্ত ললাটে ঘাম দেখা দিয়েছিল। সেদিকে চেয়ে অমিয়া বুঝি সঙ্কল্প আর ঠিক রাখতে পারে না। সমীর অধীরভাবে চুলগুলো ভিজে কপাল থেকে সরিয়ে বললে, 'অমিয়া, এ সময়ে অন্তত তোমার বিদ্রূপটা রাখো। জীবনে এ একটা মহামুহূর্ত—এমন অবসর হয়ত একবারই আসে। মানুষের সারা-জীবনের সুখদুঃখ যে ঘটনার উপর নির্ভর করে—তার কি স্থান-কাল-পাত্র আছে?'

'মহামুহূর্ত!' অমিয়ার চোখ জ্বলে ওঠে, 'কার মহামুহূর্ত কখন্ আসে কখন্ যায়, আপনি তার কী খবর রাখেন? নিজেকে অত দাম দিচ্ছেন কেন? আপনার জীবনের কোন্‌টা পরমলগ্ন কিংবা মহামুহূর্ত তা জেনে আমার লাভ কী? আর তার জন্য আমায় গম্ভীর হয়ে, নিশ্বাসরোধ করে বসে থাকতে হবে কেন?'

সমীর বেচারী যেন কেমন থতমত খেয়ে যায়। সে শুষ্ক কণ্ঠে বলে, 'তবে কি আমি বুঝব আমার সুখদুঃখ, আমার ভবিষ্যতের কোন মূল্যই নেই তোমার কাছে? এতকাল কি আগাগোড়া ভুল বুঝেছিলুম?'

ওর অসহায় মুখের দিকে চেয়ে মায়া হয় বৈকি। আর তা হয় বলেই নিজেকে কঠিন করে অমিয়া। উদাসীন কণ্ঠে বলে, 'এসব নাটকে আমার বড্ড হাসি পায়। যাই হোক গে—আপনি কী ভেবেছিলেন তা আমি জানি না, যদি কিছু ভেবে থাকেন সে দায়িত্ব আপনারই।'

অপমানে সমীরের কান লাল হয়ে ওঠে, তবু সে মিনতি করে, 'অমিয়া, লক্ষ্মীটি, তুমি বিয়ে করবে না আমাকে?'

'বিয়ে?' অমিয়া হাসে, কঠিন শীতল হাসি। বলে, 'বিয়েই যদি করব ত এখানে এসেছি কেন? ঘরকন্নার কাজে ঝি-গিরি করা এবং নিজের সারাজীবন বাঁধা দেওয়া— ও আমার ভাল লাগে না। আমাকে যে আমার স্বামীর সারাজীবনই ভাল লাগবে তার যখন কোন গ্যারান্টি নেই তখন আমি ও ঝঞ্ঝাটে যাই কেন? সন্তান প্রসব করা আর ছেলেমেয়ে মানুষ করা—সবটাই মায়ের দুঃখ। বাপ ত মুক্ত, বাইরে গিয়ে পতিতা বা অর্ধ-পতিতাদের সঙ্গে প্রেম করতে কিছুমাত্র বাধা নেই —আর সে সুযোগ যে তাঁরা কী ভাবে নেন তা ত অহরহই চোখের সামনে দেখছি—নাঃ, ও আমার পোশাবে না!'

'কিন্তু এ উৎকট আধুনিকতা তোমার ছদ্মবেশ অমিয়া, এ তোমার আসল মনের কথা হতেই পারে না।'

'কেমন করে জানলেন হ'তে পারে না? আমার যে স্বভাব-চরিত্র ভাল, আমাকে গৃহিণী করে স্ত্রী করে ঘরে নিয়ে যাওয়া যায়—তাই-বা কেমন করে জানলেন? এখানেই আড়ালে দু-পাঁচজনকে প্রশ্ন করে জানবেন তারা কী বলে।'

'তারা যা বলে তা আমি সবই শুনেছি—কিন্তু তা বিশ্বাস করি না।'

'কেন করেন না?' ওর কণ্ঠস্বর যেন আরও তীক্ষ্ণ, আরও তিক্ত হয়ে ওঠে, 'আবার সেই ছেলেমানুষের মত বুদ্ধির অহঙ্কার? এতগুলো লোকের জানাশোনা সব মিছে, আপনার বিশ্বাসই একমাত্র সত্য? ঐ জন্যই আপনাকে দেখে আমার মায়া হয় মাঝে মাঝে, বাৎসল্য জন্মায়। যান, নিজের কাজে যান! আমার এসব নাটক করবার

এখনও বয়স আসেনি। যদি বিয়ে করতে ইচ্ছে হয়ে থাকে ত ভাল দেখে সমান ঘরের একটি মেয়ে খুঁজে বিয়ে করুন গে।'

সে আর সেখানে দাঁড়ায়নি। স্টুডিওতেও থাকেনি—একেবারে বেরিয়ে পড়েছিল রাস্তায়। গাড়ির অপেক্ষা সে করেনি, দারোয়ানরা ভেবেছিল আশে-পাশে কোথাও বেড়াতে যাচ্ছে, তারাও গাড়ির কথা মনে করিয়ে দেয়নি। উদ্‌ভ্রান্তের মত হাসতে হাসতে একা হেঁটে চলে এসেছে সে বহুদূর; তারপর এক সময় খেয়াল হতে একটা বাসে উঠে বসেছে। কি বাস্ তাও দেখেনি, বহুক্ষণ পরে উত্তর কলকাতার শেষ প্রান্তে পৌঁছে ভুল ভেঙেছে—তারপর আবার বাস্ বদল করে বাড়ি ফিরেছে।

হাসছিল সে ঠিকই। এ হাসি, এ বিদ্রূপ কি ওর অদৃষ্টকে? কে বলেছে? অদৃষ্ট ওকে নিয়ে বিদ্রূপ করছেন এ কথা ও মানে না। ও নিজেই চরম বিদ্রূপ করে এল ওর ভাগ্যদেবতাকে, তাতেই ও খুশি।

জীবনের এতবড় স্বপ্ন ও দেখেনি কখনও। সমীর যদি একরাত্রির সহচরী হিসাবে গ্রহণ করত তাহ'লেই ও ধন্য হয়ে যেত। ওর সারা অন্তর একবার-মাত্র তার ঐ বলিষ্ঠ বাহুবন্ধনে ধরা দিয়ে ঐ প্রশস্ত বুকে মাথা রাখবার জন্য তৃষার্ত হয়ে রয়েছে এটা ঠিক। কিন্তু—বিবাহ? নারী-জীবনের চরম সার্থকতা? না, সে অসম্ভব! অন্য কেউ হ'লেও হয়ত বা সম্ভব হ'ত। সমাজকে, সংসারকে সবচেয়ে বড় প্রতারণা করে হয়ত ও একদিন কুললক্ষ্মী সেজে, নব-বধূ সেজে গিয়ে ঢুকতে পারত কোন ঘরে। কিন্তু সমীরকে ও ঠকাতে পারবে না কিছুতেই।

কিন্তু এটাই কি ওর বড় কথা?

বাস্-এ রাস্তার পর রাস্তা দ্রুত অতিক্রম করতে করতে এ কথাটা সে ভাল করে ভেবে দেখেছে, নিজের অন্তরটাকে পরিষ্কার দেখবার চেষ্টা

করেছে। সমীরকে সে ভালবাসে সত্য কথা, তার প্রতিটি পায়ের আওয়াজ ওর কাছে আজ পরিচিত, তার উপস্থিতি ও বাতাসে টের পায়, সমস্ত সত্তা ওর প্রতিনিয়ত আজ সমীরকে ঘিরে আছে এটাও ঠিক —তবু কি সে সমীরকে ঠকাবার ভয়েই আজ সরে এল ?

সমীরও কি আজ তাকে ঠকাচ্ছিল না ? তার নারী-ধর্মকে অপমান করছিল না ?

যে অমিয়া আসল, প্রায়-অশিক্ষিতা গরীবের মেয়ে, প্রসাধন-হীনা সেই কুরূপা অমিয়া যদি দাঁড়াত সমীরের সামনে—তাহ'লে কি সে ওকে পছন্দ করত ? ওদের এই ভাঙা ঘরে ডেকে এনে যদি কেউ সমীরের কাছে করত বিয়ের প্রস্তাব, তাহ'লে কি রাজি হ'ত ? যে ময়ূর-পুচ্ছ দিয়ে অমিয়া নিজের ছদ্মবেশ রচনা করেছে, সমীর প্রেম নিবেদন করেছে তারই কাছে। কিছুদিন আগে মহাকবির চিত্রাঙ্গদা নাটক ওর হাতে পড়েছিল— চিত্রাঙ্গদার কী জ্বালা, কী অপমান তা আজ অমিয়া বুঝেছে।

না, সমীর তাকে চায়নি, তাকে ভালবাসেনি। ওর চটক্‌কে, ওর মুখোষটাকে ভালবেসে, ওকে আজ বোঝাতে চাইছিল যে ওকেই সে ভালবাসে। এই মিথ্যা দিয়ে ওকে বিয়ের ফাঁদে টেনে এনে একদিন অবজ্ঞাত গৃহকোণে ফেলে রেখে আবার সে বেরিয়ে পড়ত নতুনের সন্ধানে। এত সহজে যে ভোলে, তাকে বার বার ভুল করতে হয়। তাকে বেঁধে রাখা যায় না।

নইলে ওর এই পরিচয়ের জন্য ওর লজ্জাবোধ কি ওকে আজ বাধা দিয়েছে জীবনের মধুরতম অমৃতের পাত্র মুখে তুলতে—যা নিজে সেধে মুখের কাছে এগিয়ে এসেছিল ?

মিছে কথা !

কে বলেছে ওর লজ্জা আছে। আজও ত আসবার সময় ঐ

ছেলে-মেয়েগুলো ওকে বিদ্রূপ করছিল, ছড়া কাটছিল। তাতে ওর দুঃখ নেই। আজ ওর হাসি পায়, আজ ও জানে যে যারা ওদের শিখিয়ে দিচ্ছে আড়াল থেকে, তারা হয়ত ওকে হিংসাই করে।

উপায় ছিল না সেদিন যেমন আত্মরক্ষা করার—আজও তেমনি উপায় রইল না আত্ম-সমর্পণের।

কেন ও সমীরকে প্রত্যাখ্যান করলে? এই কদর্য জিনিস, এই উচ্ছিষ্ট ও অশুভ সমীরের পায়ে নিবেদন করতে পারবে না, তাই? না। জোর করে অমিয়া ওর মনকে বোঝাবার চেষ্টা করে, ওসব কুসংস্কার ওর নেই। শুধু ও চায় না ভাগ্যের এই করুণা, প্রবঞ্চনায় ঢাকা এই নতুন এক আত্মাবমাননা!

প্রহরের পর প্রহর কেটে যায়। উত্তপ্ত ললাটে লোহার রেলিং-এর দাগ গাঢ় রক্তরেখায় চেপে বসে—তবু মাথা ঠাণ্ডা হয় না, চোখে তন্দ্রা নামে না।

ও বসে বসে কারণটা ভাবে, কেন ও সমীরকে প্রত্যাখ্যান করল। আসল কারণটা কি?

এটাও ওর মনে পড়ে না যে, আসল কারণটা জেনেই বা ওর কী লাভ হবে, কী সান্ত্বনা মিলবে? এ চিন্তার আর কোন মূল্যই রইল না ওর জীবনে—এটা ও বোঝে না কিছুতেই।

# স্বাধীনতা

রঘু অনেক চেষ্টা করেও ব্যাপারটা বুঝতে পারে না। এদের হ'ল কি? শুধু ছোটবাবু হ'লে কথাটা পরিষ্কার হয়ে যেত, কেননা ছোটবাবুর মাথাটা বরাবরই অম্নি গোলমেলে—ঐ যাকে বলে একটু আল্‌গা, কিন্তু এ যতদূর দেখা যাচ্ছে বাড়িসুদ্ধ সকলকারই মাথার গণ্ডগোল হয়েছে। সবাই ক্ষেপে উঠল নাকি?

রঘুর বয়স অনেক হ'ল। কত যে হ'ল সে হিসেব রঘুর নেই, তবে বুড়ো কর্তাবাবু, মানে এখনকার যিনি বড়বাবু, তাঁর ঠাকুরদা—তাঁর আমলে সে এ বাড়িতে বাহাল হয়েছে। এঁরা বলেন সে-ই আজ আড়াই-কুড়ি বছরের ওপর হ'ল, আর সে যখন এখানে এসেছে তখন সে বেশ জোয়ান, কম্‌সে কম এক কুড়ি ত হয়েছেই! তা এতখানি বয়সে সে দেখেছেও ত কম নয়। স্বদেশী সে বোঝে—যতদিন এ বাড়িতে সে চাকরি নিয়েছে ততদিন থেকেই শুনছে কথাটা। কত কাণ্ড হ'ল—দাড়ি-ওলা দুটো বাবু আসত কর্তাবাবুর কাছে, একটা বাবু কি পদ্য না কি লিখত, খুব সুন্দর চেহারা, মিহি গলায় কথা বলত, লম্বা লম্বা চুল—আর একটা বাবু সে কোন্ বড় ডাক্তারের ছেলে, তারও দাড়ি ছিল, কোন্ কলেজে নাকি পড়াত; বাবা, তার গলা তো নয় যেন মেঘ ডাকত—এই দুটো বাবুই বুড়ো কর্তাবাবুকে নাচিয়েছিল আচ্ছা ক'রে। কোথাও কিছু নেই, সব ভাল ভাল কাপড় জামা উঠোনে জড় করে পুড়িয়ে দেওয়া হ'ল, মোটা চটের মত কাপড় এল, সাদা নুন উঠে গিয়ে লাল পাথুরে নুন এল, শুরু হল গুড় দিয়ে চা খাওয়া। আর

সে কী চীৎকার, বন্দে মাতরম্ না কী যেন বলে। কত মিটিং হ'ল—কত গান গেয়ে গেয়ে রাস্তায় ঘোরা—কত কি!

ঐ কিছুদিন। তারপর যেমন চলছিল তেমনিই চলতে লাগল। এর দিনকতক পরে এল লড়াই। লড়াইটা কোথা তা রঘু জানে না, সে নাকি কোন্ দূর বিদেশে, হেঁটে গেলে বছর খানেক লাগে পৌছতে। তবু তার ঠেলা এখানেও কিছু কিছু লাগল বৈ কি! হৈ হৈ ব্যাপার, কোথায় মাদ্রাজ আছে সেখানে জাহাজে করে এসে গোলা ছুঁড়ে গেল। ওধারে কোথা দিয়ে নাকি রুশ না কি এক জাত আসবে—ভয়ে বাবুদের ঘুম নেই। জিনিসপত্রের দাম চড়ে গেল, বিলিতি কাপড় আসা বন্ধ হল, গরিবের মহাদুর্গতি। তারপর—লড়াই দু'চার বছর থামতে না থামতেই আবার স্বদেশী হুজুক এল। এক গান্ধী এল কোথা থেকে, তাকে আবার সবাই বলে মহাত্মা—সে-ই এ হুজুক আনলে। আবার সব বিলিতি কাপড় পোড়ানো হ'ল, সিগারেট ছাড়া হ'ল—গুড়ে চা খাওয়া হ'ল। ছেলেরা স্কুল কলেজ ছাড়লে—বাবুরা আপিস ছাড়লে—মেয়ে-মদ্দে মদের দোকান গাঁজার দোকানের সামনে শুয়ে পড়ল—মেয়ে-মদ্দে জেলে যেতে লাগল শখ করে—আরও কত কি। যায় উকিলরা পর্যন্ত ওকালতি ছেড়ে দিলে। ওদের গাঁয়ের এক বড় উকিল সব ছেড়ে-ছুড়ে দিয়ে বেলে বেলে একটি করে পয়সা ভিক্ষা করে ইস্কুল করলে। সে নাকি হবে স্বদেশী ইস্কুল—ইংরেজদের তাঁবে লেখাপড়া পর্যন্ত শেখানো হবে না।

আবার সব হৈ চৈ জুড়িয়ে গেল। শুধু ছোটবাবুর লেখাপড়াটাই আর হল না। বুড়ো কর্তাবাবু যাবার সময়ও সেই দুঃখ করেছিলেন। কিন্তু বড়বাবু কোনদিন কিছু বলেননি ছোটভাইকে—সব চেয়ে ছোট ভাই, চিরকাল প্রশ্রয় দিয়ে এসেছেন আর আদর দিয়েছেন। দু'বার না তিনবার জেলেই গেল। রঘু ছেলেবেলা থেকে জানত

যে, চোর ডাকাত আর বদমাইসরাই জেলে যায়—সে ভারি লজ্জার কথা, তাদের গরিব দুঃখীর ঘরেও ওটা বে-ইজ্জতের কথা ব'লে ধরা হ'ত।

কিন্তু এ দেখে সব উল্টো, ছোটবাবু যত জেলে যায় তত খাতির বাড়ে। ফুলের মালা আসে, মিটিং হয়—বড় বড় কথা বলে সবাই, বড় বড় লোক মোটরে করে এসে ছোটবাবুর খোসামোদ করে, যেন কী কীর্তিই করে এসেছে।

এমনি ঠুকঠাক করে চলছিল, আবার এল এক হিড়িক। আইন নাকি আর কিছু মানা হবে না। আবার সব বিলিতি জিনিস বন্ধ হ'ল, মায় ওষুধ পর্যন্ত। অসুখের সময় এবার কবিরাজ ডাকা হ'তে লাগল, পাছে ডাক্তার এসে বিলিতি ওষুধ ব্যবস্থা করে। সিগারেট বন্ধ হ'ল—বিড়ির আগুনে কত যে নতুন কাপড় ফুটো হ'ল আর ফরাসের বড বড বোম্বাই চাদর পুড়ল—তার ইয়ত্তা নেই। ছোটবাবু দলবল নিয়ে মেদিনীপুরের দিকে কোথায় গেলেন নুন তৈরি করতে। তিন পয়সা সেরের নুন নিয়ে কেন যে এত আদিখ্যেতা তা রঘুর মাথায় কিছুতেই যায় না। ছোটবাবুর জেল হ'ল, বড়বাবু—মানে এখনকার বড়বাবু, কলেজ ছেড়ে মদের দোকানে পিকেটিং না কী করতে গেলেন, সেখানে চোরের মার খেয়ে জেলে গেলেন। কেন যে সুখে থাকতে এমন করে ভূতে কিলোয়—আশ্চর্য! শঙ্করবাবুর কুড়িটা নখে আলপিন বিঁধিয়ে ফেলে রেখেছিল হাত পা বেঁধে, রোদ্দুরের দিকে মুখ করে। শম্ভুবাবুকে এমন মারলে যে এখনও পর্যন্ত বেচারাকে খুঁড়িয়ে হাঁটতে হয়; বেশিক্ষণ চেয়ারে বসে থাকতে পারে না, কোমরের যন্ত্রণায় ঘণ্টায় ঘণ্টায় গিয়ে শুয়ে পড়তে হয়। ওদের কী এক পাটের দালালির আপিস হয়েছে, শম্ভুবাবুর জন্যে সেখানে বিছানা রাখতে হয়েছে। কাজ করতে

করতে এসে শুয়ে পড়ে সেখানে। থিয়েটার বায়োস্কোপ দেখা চিরকালের মত বন্ধ হয়ে গেছে।

তারপর আবার সব থিইয়ে গেল। ছোটবাবু ছাড়া পেলেন, বড় দাদাবাবু ফিরে এল, শঙ্কর এল, শম্ভু এল। বিলিতি কাপড় কেনা হয় না বটে, কিন্তু পমেটম পাউডার সিগারেট সবই চলে। বিলিতি বায়োস্কোপ নইলে পছন্দ হয় না। তারপর আবার নাকি কোথায় লড়াই বাধল। তখন ত বিলিতি জিনিস কেনবার ধুমই পড়ে গেল—যে যা পারলে কিনে ঘর-বাড়ি বোঝাই করলে। চারগুণ, পাঁচগুণ, আটগুণ, দশগুণ দামে বিক্রি হ'ল সেই সব। যুদ্ধের সঙ্গে ব্যবসাও বেড়ে চলল—দামী বিলিতি পোশাক তৈরি হয়ে এল সব—সবাই সাহেব হয়ে গেল রাতারাতি। ঘুষ, চোরাবাজার—এরই ওপর সংসারটা ফুলে ফেঁপে উঠল। ছোটবাবু বিয়ে করেননি—পৈতৃক পয়সা তাঁর ভাগেই বেশি ছিল, আগে ছিলেন তিনিই বড়লোক। কিন্তু ভাইপোরা যুদ্ধের বাজারে প্রত্যেকে লক্ষপতি হয়ে উঠল—ছোটবাবুই এখন গরিব। ইচ্ছে করলে তিনিও করতে পারতেন, কিন্তু কিছুতে রাজি হলেন না। তিনি এখনও মোটা খদ্দর পরেন—রঘু ত আর কাচতেই পারে না—ভাইপোদের সঙ্গে এই নিয়ে ঝগড়াও হয়ে গেছে খুব। বার-কতক অপমানিত হয়ে এখন তিনি চুপ করে গেছেন। অধর্মের পয়সা তিনি না ছুঁতে চান—দরকার নেই, কিন্তু ভাইপোদের উপদেশ দিতে আসার কী অধিকার আছে তাঁর? তারা এখন প্রত্যেকেই সাবালক, কেউই তাঁর চেয়ে কম লেখাপড়া জানে না।

এমনি করে রঘু দেখেছে ঢের। এসব কথা সে বোঝেও ঠিক, কিন্তু এইবারের ব্যাপারটাতে সে একটু ঘাবড়ে গেছে। হঠাৎ আবার

নতুন করে খদ্দর কেনা হচ্ছে। মেয়েদের জন্যে মিহি খদ্দরের শাড়ি কিনতে সরকার মশাই গলদ্‌ঘর্ম হয়ে উঠলেন। বাড়িঘর সাজানোর ধুম পড়ে গেছে, উঠোনের মধ্যে রাজমিস্ত্রি ডেকে সিমেন্ট দিয়ে এক বাঁশ দাঁড় করানো হয়েছে। সেখানে নাকি পতাকা উঠবে। শম্ভুবাবু, শঙ্করবাবু ওঁদের আপিসের বাবুদের এক মাসের করে মাইনে আগাম দিয়েছেন—বাড়ির ঝি-চাকরদেরও একখানা করে কাপড় কিংবা অভাবে দুটো করে টাকা দেওয়া যায় কিনা চিন্তা করা হচ্ছে। তাছাড়া, খাওয়া-দাওয়া ভোজের আয়োজনও একটা আছে—সেটা নাকি আসছে কাল, লক্ষ্মীবারে—রাত একটার পর। বুড়ো-কর্তার আমল থেকেই এ বাড়িতে লক্ষ্মীবারে মাংস পেঁয়াজ হাঁসের ডিম রান্না হয় না, সেই কথাটা গিন্নিমা —মানে বড়বাবুর মা—তুলতে গিয়েছিলেন, তাতে বড়বাবু বুঝিয়ে দিয়েছিলেন যে, রাত একটার পর আজকালকার মতে শুক্রবার পড়ে যায়—আর লক্ষ্মীবারে যখন খাওয়া হচ্ছে না তখন রাঁধতে দোষ কি? তাছাড়া, এমন দিনে ওসব কথা না তোলাই ভাল—দু'শ বছর পরে নাকি কী একটা পাওয়া যাচ্ছে, এদিনে কি আর ওসব মানা উচিত?

দু'শ বছর নাকি দশ কুড়ি বছর। সে কত দিন তা রঘু ঠিক ঠাওর করতে পারে না, তবে এইটুকু বোঝে যে—অনেক দিন। এতদিন পরে কী আসছে? এদের কোন তালুক কি? আগে খোওয়া গিয়েছিল, এতদিন পরে পয়সা হয়ে আবার কিনে নিচ্ছেন? না, তাই বা কেমন করে হবে? আশপাশের বাড়িতেও কেমন যেন একটা সাড়া পড়ে গেছে। আবার শম্ভুবাবু বলছিল কোন্ আপিসে নাকি পনেরো দিনের মাইনে দিয়েছে সব বাবুদের, কোন্ আপিসে সাতদিনের। এদের তালুক কেনার জন্যে যে তারা বাবুদের বেশি মাইনে দিচ্ছে না এটা ঠিক। তাহ'লে ব্যাপারটা কি?

মাতু ঝি আর হরু ঠাকুরকে সে জিজ্ঞেস করেছে। হাজার হোক, এখনকার লোক ওরা, আরও পাঁচটা বাড়িতে কাজ করেছে—অনেক জানে শোনে। কিন্তু তাতেও কিছু সুবিধে হয়নি। মাতু ঝি বললে, 'ব্যাপারটা বুঝলে না দাদু? আমরা এতদিন স্বাধীন ছিলুম এইবার পরাধীন হলুম!'

হরু ঠাকুর ত একথা শুনে হেসেই খুন! সে বলে, 'আর যা বলিস বলিস মাতু, ঠিক উল্টোটা বলিসনি। আমরা এতদিন পরে স্বাধীন হলুম।'

'তার মানেটা কি?' সন্দিগ্ধ স্বরে প্রশ্ন করে রঘু, 'কী ছিলুম আর কী হলুম?'

হরু ঠাকুর পানের পিক্‌ ফেলে বললে, 'এতদিন ইংরেজরা ছিল রাজা, এইবার মুসলমানদের রাজা করে দিয়ে ওরা চলে গেল।'

মাতুর মেয়ে কমলি, সে ছেলেবেলায় পাঠশালে গিয়েছিল, শাড়ির সঙ্গে সেমিজ পরে, সে বললে, 'দূর! মুসলমানদের কী সব তালুক দিয়ে দেওয়া হয়েছে আলাদা করে। তা নয়—গান্ধী মহারাজ আমাদের রাজা হলেন, তাই সব আনন্দ। খাজনা টেক্স কিচ্ছু থাকবে না। রামরাজত্বি হবে—'

এসব কোন কথায় রঘুর বিশ্বাস হয়নি, বলা বাহুল্য। এরা কিছুই জানে না, সব আন্দাজে আন্দাজে ঝাপসা কথা বলছে।

পাঁড়ে দরওয়ানকে জিজ্ঞাসা করে এসেছে এইমাত্র। পাঁড়ে বলেছে, 'আরে রঘুদাদা, এই কথাটা তুমি সমঝালো নেই? আংরেজ রাজা ছিল, এইবার চলিয়ে গেল। মহাত্‌মাজী ওদের চলিয়ে যেতে বলেছেন—কেঁও কি, নেহরুজীকে রাজা বনাইয়ে দিবেন।...জয় রামজী কী! বড় ভালো হ'ল ভাই রঘুদাদা, বহুত খুশির বাত আছে!'

বড়বাবুর ছেলে বিজয় যাচ্ছিল একটা পেন্সিল হাতে করে লাফাতে লাফাতে—রঘু তাকে দাঁড় করালে। ইস্কুলে পড়ে বিজয়, এইবার পাস দেবে। লেখাপড়া শিখেছে—কথাটা বুঝিয়ে দিলেও দিতে পারে।

প্রশ্নটা শুনে সে একটু অসহিষ্ণুভাবেই বললে, 'আরে, স্বাধীনতা! এটা বোঝা না? আমরা আর কারুর অধীন রইলুম না। এখন আমরা যা করব তাই হবে।'

'তার মানে—রাজা থাকবে না?' রঘু ভয়ে ভয়ে জিজ্ঞাসা করে।

'না। আমরাই রাজত্ব চালাবো। সকলকার ভোট থাক্‌বে। ভোট! তুমিও ভোট দিতে পারবে—'

বিজয় তেমনি লাফাতে লাফাতে চলে গেল। কিন্তু রঘুর আদৌ ভাল লাগে না। রাজা থাকবে না কী, অরাজক রাজত্ব হবে নাকি? রাজা ছাড়া রাজত্ব চলে? ঐ সব চ্যাংড়া ছোঁড়ারা বলে কি না, ওরা যা করবে তাই হবে! তার চেয়ে পাঁড়ের কথাটা ওর মনে লেগেছে। নেহেরু না নাহরু কী বললে—সে-ই রাজা হবে! তা হোক, রাজা একটা থাকা দরকার।

মাতুও কথাটা একটু তলিয়ে বুঝেছে এতক্ষণে। বৃহস্পতিবার সন্ধ্যার সময় রঘুকে গিয়ে ধরেছে সে। সে বলে, 'দাদা, শুনছি এইবার যা হবে তাতে নাকি দেশে আর কারুর দুঃখ বলে কিছু থাকবে না। সবাই খেতে পাবে বসে। তা দাদা, আমি যদি এখন চাকরি ছেড়ে দিই—খেতে পাবো?'

রঘু সন্দিগ্ধ কণ্ঠে বলে, 'কি জানি!'

'দ্যুৎ—আমার ত তা বিশ্বাস হয় না। কে খেতে দেবে? আসমান থেকে ত আর পড়বে না।'

তারপর আর একটু থেমে বললে, 'দু বছরের মোটে বাকি খাজনার

জন্যে ভিটেটা বেচে নিলে চাটুয্যেরা, মাথা গুঁজে দাঁড়াবার ঠাঁই রইল না। এখন কি সেটা ফিরে পাওয়া যাবে তা হ'লে ?'

'দূর, তাই কি কখনও হয়! সে সব আইন আদালত থেকে ঠিক হয়ে গেছে। তা ছাড়া, তুই ত বলেছিলি সব সমভূম করে দিয়েছে, সেখানে কী ফেরত পাবি ?'

তা বটে। চুপ করে থেকে থেকে মাতু বললে, 'তা হ'লে আর কী রাম-রাজত্ব হ'ল তা ত বুঝি না।...'

ক্ষেন্তির মা এসে বসল ওদের কাছে। ওর মেয়েটার আজ সাতদিন জ্বর। সিঁড়ির নিচেকার যে ঘরখানাতে ওরা থাকে সেটা যেমন অন্ধকার, তেমনি স্যাঁতসেঁতে। আজ অনেক হাতে-পায়ে ধরে পাড়ার হোমিওপ্যাথিক ডাক্তার বিশু মল্লিককে ডেকে এনেছিল ক্ষেন্তির মা— তিনি বলে গেছেন এ ঘরে থাকলে মেয়ে বাঁচবে না। হয়েছে বোধ হয় টাইফয়েড, এখানে থাকলে তার ওপর নিউমোনিয়া ধরে যাবে। সে ভয়ে ভয়ে গিন্নিমার কাছে দরবার জানাতে গিয়েছিল, তিনি জবাব দিয়েছেন, 'তা বাছা, তোমার নবাব-নন্দিনীর জন্যে আবার তেতালার ঘর কোথা থেকে পাবো বলো। না পোষায় তুমি কাজ ছেড়ে দাও।'

কথাগুলো বলতে বলতে ক্ষেন্তির মা কাঁদতে লাগল। রঘু বললে, 'তা তোমার দেশে নিয়ে যাও না, ক'দিনের ছুটি নিয়ে। মেয়ে সেরে গেলে এসো তখন। আর ছুটি না দিলেই বা কি, এখন কি আর কাজের ভাবনা ?'

ক্ষেন্তির মা মাথা নেড়ে বললে, 'সে উপায় নেই দাদা। বিধবা হয়ে দেশ ছেড়েছি অনেক দুঃখে। কিছুই যখন রইল না তখনই না বেরোলুম। সেই মন্বন্তরের বছরে দেশ ছেড়েছি, আর একদিনও যাইনি। ঘরদোর কি আর আছে ? তাছাড়া যদি বা জ্ঞাতিগুষ্টির

বাড়ি উঠি, এখানে কাজ থাকবে না। কি খাবো আর কি খেতে দেবো ? একটা মেয়ে নিয়ে রাতদিনের কাজ পাওয়াও শক্ত ভাই।'

সে একটা দীর্ঘশ্বাস ফেলে চলে গেল। রাত্রে, তখনও বারোটা বাজেনি, রঘু গেল ক্ষেন্তির মার হয়ে সুপারিশ করতে, 'বৌমা, ক্ষেন্তির জরটা বাঁকা, ওর মা বলছিল কাল সকালে হাসপাতালে একটু দেখিয়ে আসতে পারে, সকালটা যদি ছুটি দ্যান্।'

বৌমা বললেন, 'পাগল নাকি! আজ সব স্বাধীনতার খাওয়া-দাওয়া, কাল বাড়ি একেবারে একাছত্তর হয়ে থাক্‌বে। বাসোন-কোসন ছিষ্টি বেরোবে আজ, কাল কখনও ছাড়া যায়! পরশু না হয় যাবে'খন।'

রঘু ঘরে গিয়ে বসল। সে দিন আর নেই, কর্তাবাবুর আমলে সে যা বলেছে তাই হয়েছে। বড়বাবুও তাকে স্নেহ করতেন খুব, সমীহও করতেন। কত ধমক দিয়েছে সে তাঁকে। এরা সে সব বোঝেই না, চাকরের মতই দেখে।

না, এখানে থাকা বিড়ম্বনা। কিন্তু কোথায়ই বা যাবে! এত দীর্ঘকাল এখানে চাকরি করেছে যে অন্য কোন বাড়ির কথা ভাবতেই পারে না। তাছাড়া, তার নেইও কেউ কোথাও। তিনবার বিয়ে করেছিল, তিনবারই বৌ মরেছে বছরের মধ্যে। শুধু সেই পণের টাকা এদের কাছে যা ধার করতে হয়েছে, তাই শোধ দিয়েছে সারা জীবন ধরে। দেশে থাকার মধ্যে আছে এক ভিটে, আর বিঘে-খানেক জমি ওর ভাগে, তাতে কী হবে ? টাকাও বিশেষ কিছু জমাতে পারেনি, বড়জোর পাঁচ-ছ'কুড়ি টাকা ওর হাতে আছে, তাতে আজকাল এক বিঘেও হয় না। খাবে কী ? এ বুড়ো বয়সে অন্য কেউ কাজ দেবে না— তার খাটবারও আর সামর্থ্য নেই। এখানে তবু ওর অসুখ হ'লে এরা ওষুধ-পথ্যের ব্যবস্থা করে।

বড়বাবুর খানসামা জীবন বেচারারও ঐ হাল! দেশে সব জমিজমা বন্ধক ছিল এঁদেরই কাজে। পাঁচ বছর না ছ' বছর খেটে যেমন শোধ দিলে, ওর বড় ছেলেটার হ'ল বিষম অসুখ, যমে-মানুষে টানাটানি, আবার সব বাঁধা পড়ল। সে যদি শোধ হ'ল ত কী একটা মোকদ্দমা— তার দেনা এখন বাপ-বেটা খেটে শোধ দিচ্ছে। আহা, ঐটুকু ছেলে জীবনটার—লোভে পড়ে ভাঁড়ার থেকে একটা কলা চুরি করে খেয়েছিল, কী মারই দিলে সবাই মিলে। তবু জীবন কাজ ছাড়তে পারে না, টিকি পর্যন্ত বাঁধা দেনার দায়ে, ছাড়বে কি করে?

অকস্মাৎ চারিদিকে শাঁখ আর হুলুধ্বনি বেজে উঠল। রাত একটা বাজল বুঝি? চোখ মুছতে মুছতে রঘু বেরিয়ে এল। হ্যাঁ, ঐ যে, বড় বৌমা পতাকার তলায় প্রদীপ আর ধূপধুনো জ্বেলে দিচ্ছেন। ছোট বউ খই আর ফুল ছড়াচ্ছে চারদিকে। স্বাধীনতা এল বৈ কি! রাস্তায় বিষম হল্লা—'জয় হিন্দ,' 'বন্দেমাতরম' আর 'হিন্দু-মুসলিম এক হো' এই বিকট চীৎকার উঠছে থেকে থেকে। স্বাধীনতার নাকি এমনই মহিমা যে, এতদিনের দাঙ্গা যেন জাদুমন্ত্রে মিটে গেল। 'জয় স্বাধীনতার জয়!' 'মহাত্মাজীর জয়!' বড়বাবু নিজে চেঁচিয়ে উঠলেন।

শঙ্কর গাঢ় স্বরে বললেন, 'তাহ'লে কি এবার সত্যিই পেলাম আমরা স্বাধীনতা, ছোটকা?'

ছোট কাকা ওকে বুকে চেপে ধরলেন নীরবে, তাঁর চোখে জল।

...রঘু নিজের হাত-পার দিকে একবার চোখ বুলিয়ে নিলে। তারপর বাড়ির সবাইকার দিকে, তারপর চাইলে বাইরের দিকে। কোথাও কোন পরিবর্তন নেই। কী পেলে ওরা, এমন কী এল? এখনও রঘু বুঝতে পারে না।

দাঁড়াবার আর সময় নেই। বহুলোক নিমন্ত্রিত হয়েছে, এত রাত্রে খাবে সবাই! ঠাঁই করতে হবে, পাতা-গ্লাস সাজাতে হবে, জল দিতে হবে। এই সব হালকা কাজগুলোই রঘু করে এখন। কিছু ত করতেই হবে—বসিয়ে মাইনে দেবে কে?

শঙ্করবাবু বড়বাবুকে বলছেন কানে গেল, 'বার্মা শেলের বাবুরা শুনছি নাকি জোর করে দু'দিন ছুটি আর পনেরো দিনের মাইনে আদায় করেছে। কিন্তু আমাদের চক্রবর্তী ওদের অফিসে কিছুতে ছুটি দিলে না। আশ্চর্য, একদিন কাজ না হ'লে যেন ওর ফার্মের সর্বনাশ হয়ে যেত।'

'চামার! চামার!' সংক্ষেপে মন্তব্য করলেন শম্ভুবাবু।

জল নিয়ে যেতে যেতে রঘু শোনে ক্ষেন্তিটা জ্বরের ঘোরে কাৎরাচ্ছে। বোধ হয় গলা শুকিয়ে গিয়েছে। একটু জল চায়। কিন্তু দেবে কে? ওর মায়ের এখন নিশ্বাস ফেলবার সময় নেই। কত কাজ, দু'ঘণ্টার এদিকে আর ফুরসৎই পাবে না সে ঘরে আসবার।

ও-ই একটু জল দিয়ে আসবে নাকি?

অসহিষ্ণু কণ্ঠস্বর শোনা যায় বড়-বৌমার, 'রঘু! রঘু! না, বুড়োকে নিয়ে আর আমি পারি না। এক জগ্ জল আনতে এক ঘণ্টা!'

ক্ষেন্তির দিকে আর যাওয়া হ'ল না। রঘু জলের জগ্ হাতে ক'রে দৌড়ল।

# সাধ

একটা সরু গলি এসে হঠাৎ বন্ধ হয়ে গিয়েছে, ইংরেজিতে যাকে বলে ব্লাইণ্ড লেন, কানা গলি। তারই দু-পাশে চার পাঁচটি দু'তালা বাড়ি, বাড়িওয়ালা-ভাড়াটে মিলিয়ে দশ-বারো ঘর গৃহস্থ, আর একটি ছোট বস্তি। একখানা বড় চালার নিচে সার সার খান সাতেক ঘর, তাতে থাকে ঘরামি, জেলে, মেছুনী, আরও কত বিচিত্র-বৃত্তির নরনারী।

এই সংকীর্ণ পরিবেশের মধ্যেই আমাদের রাণী-ঝির জীবননাট্যের প্রথম থেকে শেষ অঙ্ক পর্যন্ত অভিনীত হয়ে গেল, এটা বিস্ময়ের কথা বৈ কি! ওর জীবনের যা কিছু ছোটবড় ঘটনা সব এখানেই ঘটল, হয় এবাড়ি, না হয় ওবাড়ি। আর কোথাও ওকে যেতে হ'ল না—এমন কি, এই বিশেষ গলিটির বাইরে কোথাও না।

অবশ্য, হ্যাঁ, একটু ভুল হয়েছে।

ওর প্রথম অঙ্ক যা আদি পর্ব, যা-ই বলুন না কেন, সেটা আমরা জানি না। সেটা কিছু নেপথ্যে ঘটেছিল। তবে তার বিবরণ অনেকটা শুনেছি, লোকমুখেও বটে, ওর মুখেও বটে।

রাণী ওর আসল নাম নয়। ওর মা নাম রেখেছিল মঙ্গলা; সেই নামেই ওর বিয়েও হয়েছিল। বিয়ে হয়েছিল ওর এগারো বছরে দক্ষিণ দেশের কোন্ গ্রামে, চাষার ঘরে, কিন্তু সে শ্বশুর-ঘর ওর পছন্দ হয়নি। বছর তিনেক পরে ও পালিয়ে এল মায়ের কাছে—আর শ্বশুরবাড়ি ফিরে যায়নি। তারা নাকি মার-ধোর করে, গোবর নাদি দিতে বলে, ধান মাড়ায়, কাপড় কাচায়—অত কাজ সে পারবে না। ওর মা ক্ষেন্তি অনেক চেষ্টা করেছিল ওকে পাঠাবার, স্বামী বেচারীও

এসে হাতে-পায়ে ধরাধরি করেছিল, কিন্তু ও কিছুতেই রাজি হয়নি, শেষ পর্যন্ত একটা খড়-কাটা বঁটি নিয়ে তেড়ে গিয়েছে। সে বেচারী কাঁদতে কাঁদতে ফিরে গিয়েছিল। মঙ্গলা দেখতে ভালই ছিল, কতকটা সম্ভ্রান্ত ঘরের মেয়ের মতো—বেচারীর ভারি পছন্দ হয়েছিল বৌকে। হাজার হোক্ সেও ছেলেমানুষ ত।

কিন্তু শ্বশুরবাড়ির প্রতি ওর এই বিতৃষ্ণার ইতিহাস অনুসন্ধান করতে গেলে দেখা যাবে, এর মূলে আছে ক্ষেন্তিই। ক্ষেন্তি ছিল দত্তবাবুদের বাড়ির রাতদিনের ঝি, খুব পুরানো আর বিশ্বাসী বলে তাঁরা বাগানের মধ্যে ক্ষেন্তিকে একটা টিনের ঘর করে দিয়েছিলেন, সে ঘরে ছিল ইলেকৃটি্রক আলো। মঙ্গলা মানুষ হয়েছে দত্তবাবুদের ছেলেমেয়ের সঙ্গেই—একসঙ্গে খেলাধূলো, বসা-দাঁড়ানো। ফুটফুটে মেয়ে বলে গিন্নীরা ওকে খুব ভালবাসতেন। বরাবর পূজোর সময় ভাল ফ্রক, এবং পরে শাড়ির সঙ্গে ব্লাউজ সায়া দিয়েছেন। একটু জ্ঞান হবার পর থেকেই সে মেজবৌর কাছ থেকে পাউডার চেয়ে নিয়ে গিয়ে ঘরে রাখতে শুরু করেছিল, নতুন বৌ ওকে গোপনে জোগাত স্নো, ক্রীম। অর্থাৎ তার কোন শিশি অর্ধেক খালি হ'লেই ওকে দান করে দিত। তারপর সবচেয়ে চমক লাগানো ঘটনা ঘটেছিল ওর বিয়েতে, যদিও বিয়েটা ক্ষেন্তি দিয়েছিল দেশে গিয়েই, দেওর-ভাসুরদের দৈহিক সাহায্যে—দত্তবাবুরা এখান থেকে ঘি ময়দা দিয়ে দিয়েছিলেন, মঙ্গলার বিয়েতে বরযাত্রীদের লুচি খাওয়ানো হয়েছিল, যা ওদের দেশের এবং জাতের ইতিহাসে কখনও হয়নি। ওদের খুব ভাল খাওয়া-দাওয়া হ'ল, ভাতের সঙ্গে অঢেল মাছ, দইয়ের সঙ্গে জিলিপি বা বোঁদে। খেতে বসে মঙ্গলার জ্যাঠাশ্বশুর নাকি দুঃখিতভাবে ঘাড় নেড়েছিলেন, 'এ-মেয়ে কি আর আমাদের ঘর করতে পারবে নগিন্দর,

কাজটা বড় খারাপি হ'ল।' নগিন্দর অর্থাৎ নগেন্দ্র। মঙ্গলার শ্বশুরও নাকি তখন বিশেষ ভরসা পাননি।

সুতরাং এ-হেন মঙ্গলার যদি সেই গরিব চাষী-গৃহস্থের বাড়িতে জীবনযাত্রা খারাপ লেগে থাকে ত খুব দোষ দেওয়া যায় কি? আর গরিব না হ'লে কেউ ঝিয়ের মেয়েকে পুত্রবধূ করবেই বা কেন? যেসব অল্পবয়সী মেয়ে এইসব শহরতলীতে ঝিয়ের কাজ করতে আসে, দেশেঘাটে সবাই তাদের চরিত্রকে প্রথমটা সন্দেহের চোখেই দেখে; অবশ্য ক্ষেন্তির কথা একটু স্বতন্ত্র—সে বরাবরই একটা বাড়িতে কাজ করেছে—তাও রাত-দিনের, তবু সম্ভ্রান্ত গৃহস্থরা ওর মেয়েকে বধূ করবে তা আশা করা যায় না।

মঙ্গলা শ্বশুরঘর থেকে চলে আসার মাস-তিনেক পরে ওর একটা ছেলে হ'ল। ছেলেটিকে নিয়ে যাবার জন্যও একবার ওর স্বামী চেষ্টা করেছিল, কিন্তু মঙ্গলা দিলে না। অবশ্য ছেলেটা বাঁচলও না; বছর দুই লিভারের রোগে ভুগে মারা গেল; আর তার কিছুদিন পরেই হঠাৎ দুদিনের জ্বরে ক্ষেন্তিও।

এইবার মঙ্গলা চোখে অন্ধকার দেখলে। ও যখন শ্বশুরবাড়ি ছেড়ে এখানে চলে আসে তখন জানত যে, আর যাই হোক, দত্তবাবুরা মায়ের সঙ্গে ওদেরও দুমুঠো ভাত দিতে ইতস্তত করবে না। না হয় ও দু-একটা কাজই করে দেবে। আর মাথার ওপর আশ্রয় ত আছেই। ঘরখানা ভাল, বিলিতি মাটির মেঝে, ইলেক্‌ট্রিক আলো জ্বালানো। এমন কি ছেলেবেলা থেকে নিশ্চিন্ত আহার ও নিরাপদ আশ্রয় পেয়ে ওর এমনিই একটা নির্ভরতা এসেছিল যে, মা যখন মারা গেল তখন অতটা অসহায় ভাবেনি নিজেকে।

কিন্তু কিছুদিন পরেই বড়কর্তা 'নোটিশ' দিলেন। অবশ্য মঙ্গলা

মায়ের কাজগুলো নিজে থেকেই করতে শুরু করেছিল। ভেবেছিল, যখন ওদেরও লোকের দরকার তখন আর এ বন্দোবস্তে কেউ আপত্তি করতে চাইবে না। কাজেই বড়বাবুর নোটিশটা একেবারে বিনামেঘে বজ্রাঘাতের মতই এসে পড়ল। মঙ্গলা মুখ শুকিয়ে বড়গিন্নীর কাছে গেল, কিন্তু তাঁরও কিছু উপায় ছিল না, কারণ তিনি আগেই এ দরবার করেছিলেন, মঙ্গলা বলবার আগেই। বড়কর্তা তার উত্তরে বলছিলেন—'কপালে টিপ, মুখে পাউডার, গায়ে ব্লাউজ, সতেরো আঠারো বছর বয়স, রংটা প্রায় ফরসা—রাখতে চাও রাখো। তবে একবার ছেলেদের সঙ্গে ও যখন ইয়ার্কি করে, তখন তাকিয়ে দেখো চোখ মেলে। এরপর আমি আর কোন দায়িত্ব রাখব না। নিজের ছেলেদের মাথা খেতে হয় তুমিই খাও—খাল কেটে যে কুমীর ঢোকানো হয়েছিল, সে এমনি কি আর যাবে! একটা ছুটোকে নিয়েই যাবে, তা জানি।'

এর পর আর গিন্নী কী বল্‌বেন? তা ছাড়া, তাকিয়েও তিনি দেখলেন চোখ মেলে। দেখলেন যে, এর আগেই তাঁর এসব দেখা উচিত ছিল, এসম্বন্ধে সচেতন না হয়ে নিজেই অন্যায় করেছেন। যারা একসঙ্গে ছেলেবেলা থেকে বেড়ে উঠেছে তাদের ইয়ার্কি করাটা হঠাৎ দৃষ্টিকটু দেখায় না—এমন কি যারা করছে তারাও সবসময়ে বুঝতে পারে না যে, ব্যাপারটা কতদূর গড়ালো। কিন্তু যারা ছিল এককালে চার পাঁচ সাত বছরের, আজ তারাই হয়েছে সতেরো, আঠারো, কুড়ি; বয়স তার স্বধর্ম পালন ক'রে গেছে ঠিকই, ফলে ওদের হাসিঠাট্টার চেহারাটা বাইরে থেকে সমান থাকলেও তার রংটা পাল্‌টেছে। সময়টা হয়ে উঠেছে দীর্ঘ, অবসর ও সুযোগ অসংখ্য। এতবড় একান্নবর্তী পরিবারে উনিশ-কুড়ি-একুশ বছরের তরুণ ছেলের অভাব নেই। আরও বিপদ, তারা মঙ্গলাকে কিছুতেই ঝি বা ঝিয়ের মেয়ে বলে ভাবতে পারে না। ওদের খেলার

সাথী সেই ফুটফুটে মেয়েটি এখন তরুণী হয়ে উঠেছে। সে যখন সন্ধ্যায় পাতাকেটে চুল বেঁধে, মুখের ওপর পাতলা একটু পাউডারের প্রলেপ বুলিয়ে রঙীন শাড়ি প'রে ঘোরাফেরা করত তখন তার সঙ্গে সমপর্যায়ের মেয়ের মত রহস্যালাপ করতে কারুরই বাধত না।

এই সব দেখে-শুনে বড়গিন্নীও কঠিন হয়ে রইলেন। তবে যাবার সময় ক্ষেন্তির যে টাকা জমা ছিল, তার ওপর আরও পঞ্চাশটি টাকা ওর হাতে দিয়ে দিলেন। আর নতুন শাড়ি একজোড়া ; এ ছাড়া বৌয়েদের ঘর থেকে আলতা, সিঁদুর, স্নো, ক্রীম, পাউডার, জামা, জামার ছিট্ বর্ষিত হ'ল ওর ওপর। মেজগিন্নী চোখ মুছে বললেন, 'শ্বশুরবাড়ি যাবারই চেষ্টা কর্ মঙ্গলা, বাইরে ঝি-গিরি করার চেয়ে শ্বশুরবাড়ি ঝিয়ের মত খাটা ঢের বেশি সম্মানের।'

বড়গিন্নী বললেন, 'আর না হয় দেশে কাকার কাছেই যা। টাকাকড়ি যা হাতে পেলি, চার পাঁচ বিঘে জমি নিজের নামে কিনে নিগে যা। তাহলে কারুর হাত-তোলায় থাকতে হবে না।'

বলা বাহুল্য, এসব কোন পরামর্শ ই মঙ্গলার ভাল লাগল না। তার আত্মীয়া ছিল আমাদের এ পাড়ার এই বস্তিতে, সে সেইখানে এসে দুদিন থেকেই ভবদেববাবুর বাড়ি চাকরি জোগাড় করে নিলে।

এই সময়েই মঙ্গলা মরে গিয়ে রাণী হয়ে জন্মাল।

নিজের নাম বললে, রাণী। মঙ্গলাটা ওর পছন্দ নয়। ইচ্ছে ছিল অমিয়া বলে নিজেকে, দত্তবাড়ির সবচেয়ে সুন্দরী ন-বৌয়ের ওই নাম—শুধু চক্ষুলজ্জাতে পারলে না।

ভবদেববাবু প্রৌঢ় ব্রাহ্মণ, নিজে আর স্ত্রী। একটি মেয়ের বিয়ে হয়ে গেছে, সে থাকে না। তার একটি ছেলে বা মেয়ে পালা করে

থাকে ওঁদের কাছে। আশা করা গিয়েছিল, রাণী এখানে টিকতে পারবে।

কিন্তু বিপদ হ'ল এই যে, রাণী দু'দিনেই গৃহিণী হয়ে বসল। ওদের পুরোনো চাকরকে সে তুই-তোকারি করে, মনিবদের স্বরেই হুকুম চালায়। কর্তার খাওয়া-শোওয়ায় যত্ন নিয়ে গৃহিণীর সঙ্গে তর্ক করে এবং তাঁকে ডিঙিয়ে ভবদেববাবুর স্বাচ্ছন্দ্যের বিধান করতে যায়। ওঁর পান-তামাক-জল সে আর কাউকে দিতে দেবে না। বিছানা ঝাড়বে নিজে হাতে, কাপড় কুঁচিয়ে রাখবে গৃহিণীর হাত থেকে কেড়ে নিয়ে, কিন্তু আর কোন কাজ করবে না। কর্তার কাপড় তুলবে ছাদ থেকে, ওঁর স্ত্রীর কাপড় তুলতে ভুলে যাবে, তার ফলে বৃষ্টিতে তা ভিজে গেলেও অপ্রতিভ হবার কোন লক্ষণ প্রকাশ পাবে না ওর মুখে-চোখে।

তবু গৃহিণী কিছু বলেননি প্রথম প্রথম। শেষে তিনি অতিষ্ঠ হয়ে উঠলেন—যখন মুখে মুখে তর্ক বা ঝগড়া শুরু করলে রাণী। মাসখানেক পরে একদিন ভবদেববাবুর পা টিপে দিতে বসল সন্ধ্যাবেলা। সেই থেকে প্রত্যহ। উনি সঙ্কোচ বোধ করেছিলেন, বরং ওঁর স্ত্রীই বুঝিয়েছিলেন, 'তা হ'লই বা। ও ত তোমার মেয়ের চেয়েও ছোট। ধরো, তোমার মেয়ে থাকলে কি সেবা করত না?'

কিন্তু জিনিসটা চরমে উঠল যখন একদিন অফিসের ফেরৎ ভবদেববাবু এসে শুনলেন যে, মেয়ের অসুখের খবর পেয়ে তাঁর স্ত্রী হঠাৎ মেয়ের বাড়ি চলে গিয়েছেন। ভবদেববাবু তখনই ব্যস্ত হয়ে বললেন, 'তাহ'লে আমি যাই এখনই—'

'সে কি কথা!' প্রবলবেগে ঘাড় নেড়ে বললে রাণী, 'তা কখনও হয়! এই তেতেপুড়ে এলেন, মুখহাত ধোওয়া নেই, বিশ্রাম নেই, একটু মুখে কিছু দেওয়া নেই—কোথায় যাবেন এখনই? সে আমি যেতে দেবো না।

রাণী একেবারে দুহাতে দোর আগলে দাঁড়াল পাকা গিন্নীর মত। বরং ভবদেববাবুর মনে হ'ল, পুরাতন প্রণয়িনীর মত।

তবু কথাটা এড়াতে পারলেন না তিনি, দৈহিক প্রয়োজনও ছিল ত খানিকটা! স্নান, সন্ধ্যা-আহ্নিক শেষ করে তিনি একটু ইতস্তত করে বললেন, 'একটু না হয় সরবৎ করে দাও রাণী, আমি এখনই বেরোব।'

কিন্তু রাণী পরিপাটি করে আসন পেতে ঠাঁই করে দিয়ে চলে গেল, তারপর একটু বাদে বিস্মিত ভবদেববাবুকে হতবাক্ করে দিয়ে ঢুকল একথালা গরম লুচি ও কী সব তরকারি নিয়ে। থালাটা আসনের সামনে ধরে দিয়ে লজ্জিত স্মিতমুখে স্থির হয়ে দাঁড়াল সে।

বেশ খানিকটা সময় লাগল ভবদেববাবুর কথা কইতে। বললেন, 'এ—এসব কী রাণী, এত আমি খাবো না! এ সব করলে কে?'

রাণীর মুখ বিবর্ণ হয়ে গেল। বললে, 'আমি করেছি। কিন্তু এ ত লুচি, ভাত ত নয়। লুচি ত দোকান থেকে আনিয়ে খায় লোকে।

ভবদেববাবু ঘাড় নেড়ে বললেন, 'খায় বৈ কি। কিন্তু আমি ত পরগোত্রে কিছু খাই না। আমাকে দোকান থেকে খাবার এনে খেতে দেখেছ কোনদিন?'

অকস্মাৎ রাণীর মুখ দিয়ে বেরিয়ে গেল, 'খাবারের গায়ে আবার গোত্তর লেখা থাকে নাকি? না, খেলে জাত যাবে? আপনার গিন্নীর চেয়ে আমি ঢের পরিষ্কার ক'রে করেছি।'

ভবদেববাবুর কণ্ঠস্বর কঠিন হয়ে এল, 'এ সব ছোট মুখে বড় কথা বলবার সাহস পেলে কোথায়? আস্পর্দা ত কম নয়! তোমাকে দিয়ে আমার পোষাবে না, তুমি পথ দেখো। আমার এসব ঘি-ময়দা খরচ করলে কার হুকুমে তুমি?'

তিনি রাগ করে আর সরবৎও খেলেন না, তাড়াতাড়ি বেরিয়ে গেলেন। গভীর রাত্রে যখন ফিরে এলেন তখন রাণী তার পোঁটলা পুঁটলি নিয়ে চলে গেছে, ওদের সেই পুরোনো চাকরকে বলে গেছে, 'আমার মাইনের টাকা থেকে ঘি-ময়দার দাম কেটে নিয়ে বাকি টাকা যেন পাঠিয়ে দেয়, বলিস বাবুকে।'

আমারও দুর্গ্রহ, নইলে ঠিক সেই সময়ে আমারই বা ঝি-চাকর সব চলে যাবে কেন এবং আমাদের বস্তির সুশীলা ঝি'র সুপারিশে রাণীকেই বা বহাল করব কেন!

প্রথম দিনই আমার স্ত্রী অনুপমা এসে বললে, 'এই ঝি রাখলে শেষে?' ভ্রূ কুঞ্চিত, মুখ গম্ভীর।

আমি ত প্রমাদ গণলাম, সত্যি কথা বলতে কি, রাণীকে তখনও আমি দেখিনি। বললাম, 'কেন গো, কি হয়েছে?'

'ওর শাড়ির বাহার দেখেছ? আর জামার? আবার সন্ধ্যাবেলা মুখে পাউডার ঘষে, তার ওপর চোখে কাজল টানে। ও আমার ঝি, না আমি ওর ঝি, লোকে বুঝবে কি ক'রে? তুমি ত সাতজন্মে একখানা ভাল কাপড় এনে দাও না, ঝিটা রাখলে বেছে বেছে কি মড়ার ওপর খাঁড়ার ঘা দেবার জন্যে?'

কাপড় সম্বন্ধে তার অনুযোগটা যদিও সর্বৈব মিথ্যা, তবু সেটা চেপে গিয়ে বলতে হ'ল, 'এসব ত আমি কিছু জানি না। সুশীলা ত তোমার সামনেই বললে ওর কথা, দেখলে। আমি কেমন করে জানব যে, উনি এত সৌখীন ঝি? যাক্—ওকে না হয় বলো যে, দরকার নেই—'

অনু বিরসমুখে বললে, 'থাক দুদিন। তুমি বলেছ যখন রাখবে,

তখন কি আর আজই তাড়ান চলে ? তোমার কথার দাম আছে ত। আর এধারে না হয় তক্কে তক্কে অন্য ঝি-চাকর ছাখো—'

কিন্তু রাণী বহাল হয়েই তার মনিবকে ডিঙিয়ে গেল। আমার যত্ন করবার জন্যে যেন উঠে প'ড়ে লাগল। শাড়ির কথাটা দেখলাম সত্যিই—অত কাপড় অনুরও বোধহয় নেই। পরে শুনেছি যে, দত্তবাড়ি থেকে পাওয়া সব টাকাই প্রায় সে রঙীন শাড়ি আর বাহারে' ছিটে খরচ করে ফেলেছে। ফলে আজ যে কাপড় পরে সে, কাল আর তা পরে না। আর প্রসাধনটাও যেন বড় অশোভন রকমের উগ্র।

তাও না হয় এক রকম সইত যদি কাজে-কর্মে তার তেমন মন থাকত। আমাকে যত্ন করতে চেষ্টা করে সে আমার স্ত্রীকে ডিঙিয়ে, কিন্তু আসল যে কাজের জন্যে তাঁকে রাখা, তাতে গাফিলতির অন্ত ছিল না। কাজ করতে বললেই বিরক্ত হ'ত। কথায় কথায় দত্তবাড়ির তুলনা দিয়ে, আমাদের জীবনযাত্রা যে নিতান্তই অকিঞ্চিৎকর তাই বোঝাতে চেষ্টা করত। খুঁতখুঁতুনির অন্ত ছিল না। এখানকার খাওয়া-দাওয়াও তার পছন্দ হ'ত না। অনুকে প্রায়ই বোঝাত যে, আর একটা চাকর কিংবা বাসন মাজবার জন্যে আর একটা ঠিকা ঝি রাখা নিতান্তই প্রয়োজন আমাদের।

অনু হয়ত অবাক হয়ে প্রশ্ন করত, 'তাহ'লে তুমি কী করবে ?'

তাতে সে জবাব দিত, 'কেন! কাজের কি অভাব আছে বৌদি! এদিক ওদিক খুচরো কাজ কত!'

অনু রাগ ক'রে বলত যে, 'খুচরো কাজ আমি করে নিতে পারবো'খন। তুমি দয়া করে এখন বাসন মাজা, ঘর মোছার কাজটা করে দিলে বাঁচি। এইত আড়াইখানা লোকের সংসার, এর জন্যে আবার দুটো চাকর!'

আমাদের বাড়ির পাশেই সেই বিখ্যাত বস্তি, সেখানে রাণীর

যাতায়াত ছিল সুশীলার জন্যে। সুশীলা কে যেন হ'ত ওর—যদিও রাণী সেটা স্বীকার করত না, বলত, 'এমনি আলাপী' নয়ত 'দেশের লোক।' তবু অসময়ে দু-দুবার সুশীলার শরণাপন্ন হ'তে হয়েছে বলে সম্পর্কটাকে সোজাসুজি উড়িয়ে দিতে পারত না। সুশীলাদেরই সারের শেষ ঘরে থাকত নিরাপদ ঘরামি, ঘরামির কাজও করত আবার হাতে কাজ না থাকলে বাজারে আনাচ বেচত। বছর চল্লিশ-পঁয়তাল্লিশ বয়স, বলিষ্ঠ ধরণের অথচ দড়ি-পাকানো গোছ চেহারা। একবার বিয়ে করেছিল সে, সে স্ত্রী-পুত্র সব মারা গিয়েছে, সংসারে কেউ নেই, পয়সা রোজগার করে মন্দ না। কিছু জমিয়েছেও বোধ হয় হাতে, কারণ মধ্যে মধ্যে সামান্য তাড়ি খাওয়া ছাড়া আর কোন 'বার দোষ' নেই। পাত্র হিসেবে ভালই—তবে কেন যে আবার সংসার করেনি তা সে-ই জানে।

এ-হেন নিরাপদ আমাদের রাণীকে দেখে আকৃষ্ট হয়েছিল, এ কথাটা সুশীলা-অম্বু মারফৎ পূর্বেই শুনেছিলুম। তারপর একদিন সে কী হৈ-হৈ কাণ্ড! নিরাপদ নাকি রাণীর হাত ধরে টেনেছে, সেই ব্যাপার উপলক্ষ করে চেঁচিয়ে গালাগাল দিয়ে হাট বাধিয়ে তুলেছে একেবারে রাণী। পাড়া-সুদ্ধ লোককে শুনিয়ে বলছে, 'এত বড় আস্পর্ধা ঐ ছোট লোকটার! এতদিন এ পাড়ায় আছি, কেউ কোনদিন একটা কথা বলতে সাহস করেনি, অতবড় দত্তবাড়ি কাটিয়ে এলুম, আমার নামে কেউ একটু বদনাম দিতে পারেনি—আর আমার হাত ধরে টানে ঐ মাতাল ঘরামিটা! ভিখিরী হয়ে চাঁদে হাত দিতে চাও তুমি—এত সাহস!'

পাড়ায় ধন্য-ধন্য উঠে গেল রাণীর—সত্যি, ওর স্বভাব-চরিত্রটা নাকি ভাল খুব।

বেচারী নিরাপদ বার বার সকলের কাছে হাত জোড় ক'রে বলে যে, সে সেদিন মদ মোটে খায়নি, ওকে দাঁড় করিয়ে দুটো কথা বলতে

চেয়েছিল মাত্র, সেই জন্যেই হঠাৎ হাতটা ধরে ফেলেছিল। ওদের মধ্যে ত এমন রেওয়াজ আছে! ও যখন স্বামীর ঘর করবেই না, তখন এতে দোষ কি? খেটে খেতে হবে না, আরামেই থাকবে। তা-ও যদি এমনি ঘর করতে রাজি না হয়, বৈষ্ণব হয়ে কণ্ঠী বদল করুক, তাতেও নিরাপদ রাজি আছে। তার যা খরচ সে সব দেবে।

রাণী কিন্তু শুনে ঠোঁট উল্‌টে বলে, 'পোড়ার দশা! আমি ঐ বস্তিতে গিয়ে ঐ মাটির ঘরে বাস করছি ঐ বুড়ো মাতালের সঙ্গে! কেন, পুকুরে কি জল নেই? না, লাইন দিয়ে রেলগাড়ি চলে না? আমার খরচ জোগাতে পারবি তুই? তাই যদি করব ত আমার ভাতার কী অপরাধ করল? না, লোক জোটাতে চাইলে লোকের আমার অভাব আছে? কত ভদ্দর লোক সাধাসাধি করেছে আমাকে।'

এই বলে সে যেন নিরাপদের ধৃষ্টতাকে চিরকালের মত চূর্ণ করে দিয়ে যৌবন ও দম্ভের একটা লহর তুলে এসে আমার স্ত্রীর বড় আয়না বসানো আলমারিটার সামনে দাঁড়িয়ে চুলের পাতাগুলো ঠিক করে অতি সাবধানে শাড়ির আঁচলের প্রান্ত দিয়ে দুই কষের খাঁজ থেকে পানের চিহ্ন মুছে নিতে লাগল। বলা বাহুল্য, পরোক্ষভাবে আমারই সামনে।

এর পর থেকে যেন ওর চরিত্রের একটা বড় রকম সার্টিফিকেট পেশ করতে পেরে ওর মেজাজ আরও বিগড়ে গেল। কাজের কথায় আমার স্ত্রীর মুখের ওপরই বলতে শুরু করলে দৈনিক দু-একবার করে, 'পারব না'—তাছাড়া ঝঙ্কার ও মুখনাড়া তো আছেই। অনু যেন চোর হয়ে থাকত ওর কাছে।

ওকে দিয়ে যে চলবে না বেশিদিন, তা বুঝেও তাড়াতে পারছিলাম না। তার কারণ অনুর বড্ড ভয় যে, ঝি আর এখন জুটবে না এবং

তাকেই সব করতে হবে—যদিচ মনে মনে সে রেগে আগুন হয়ে যেত, আমাকে যত্ন করতে আসার প্রচেষ্টা দেখে।

কিন্তু বেচারীর এমনই দুরদৃষ্ট যে, ওর মায়ের বাড়াবাড়ি অসুখ হওয়াতে অনুকে কিছুদিনের জন্যে বাপের বাড়ি চলে যেতে হ'ল।

'কী হবে গো ?' ছলছল চোখে শঙ্কিত মুখে প্রশ্ন করলে সে।

রাণী তাড়াতাড়ি বললে, 'সে তুমি ভেবো না বৌদি, দাদাবাবুকে আমি রেঁধে-বেড়ে দিতে পারব ঠিক। ওনার ত আর অত বাই নেই ঐ বামুন ঠাকুরের মত!'

চুপি চুপি স্ত্রীকে বলি, 'ছাখো, এ-সুবিধা এখন ছেড়ো না, এসে না হয় তাড়িও। নইলে সেই আমাকেই ত হাত পুড়িয়ে খেতে হ'ত।'

অনু কাঁদো-কাঁদো মুখে বললে, 'কিন্তু ও সর্বনাশী যে আগুনের খাপরা—শেষে আমার সর্বনাশ করবে না ত ?'

'তুমি আমাকে এখনও অবিশ্বাস করো ? ছিঃ!' আহত কণ্ঠে জবাব দিই আমি।

'তোমার এই কাঁচা বয়স, তায় ভাল চেহারা—ও যদি গুণতুক করে, তুমি পারবে কেন ?'

খুব প্রসন্ন হই এ বর্ণনায়। খুশি হয়ে পরিহাসের সুরে বলি, 'তুমিও ফিরে এসে গুণতুক ক'রো এখন। আপাতত ত মায়ের ভাবনা ভাবো, তারপর ঝিয়ের কথা হবে'খন।'

সত্যিই আর তখন সময় ছিল না ওর অত কথা ভাববার। কাঁদতে কাঁদতে বেচারী গাড়িতে গিয়ে উঠল। একমাত্র পো'কে ডাইনের হাতে সমর্পণ করলে মায়ের মুখের চেহারা যেমন হয়, ওর মুখের ভাবও কতকটা সেই রকম।

প্রথম দিনটা কাটল নির্বিঘ্নেই। রাণী বেশ গুছিয়েই সংসার করলে।

আমার চা-জলখাবার দেওয়া, স্নানের সময় কাপড়-গামছা, স্নানের জল গুছিয়ে রাখা, যথাসময়ে পরিষ্কার-পরিচ্ছন্নভাবে পরিপাটি করে ভাত ধরে দেওয়া—সবই করলে। বরং যেন অনুর চেয়েও তার দৃষ্টি সজাগ ও সতর্ক মনে হ'ল। রান্নাটা অত ভাল নয় বটে—তবে খাওয়া চলে।

বিকেলে ফিরে এসে দেখি, সারা দুপুর ধরে সে ঘরদোর গুছিয়েছে। বহুদিন পরে কাপড়-চোপড় আলনায় গুছানো আছে দেখে বড় আনন্দ হ'ল, কারণ এ কাজটা অনু কিছুতেই পারত না কোন দিন। শুধু তাই নয়, জুতোগুলো পর্যন্ত কালি-লাগানো, ঝকঝক করছে; টেবিলের ওপর খাতা, কাগজ-কলম সুন্দরভাবে সাজানো; তাকের ওপর বইগুলোও সে ঝেড়ে-মুছে তকতকে করে রেখেছে। রাণী যে এত কাজের লোক তা ত জানতুম না। তবে কেন অনু ওকে কুড়ে বলে অভিযোগ করত?

এসে মুখ-হাত ধুয়ে দাঁড়াতে না দাঁড়াতেই চা ও খাবার নিয়ে এসে দাঁড়াল রাণী। গরম নিমকি, মামলেট, টোস্ট, সন্দেশ। এত পয়সা পেলে কোথায়? মনে মনে ভাবি। ও ত চায়নি আমার কাছে, অনু কি দিয়ে গেছে?

যাই হোক, স্মিত প্রসন্ন মুখে ওর কাজের প্রশংসা করলাম। রাণী লাল হয়ে উঠল যেন লজ্জায় ও আনন্দে। ওর এ ভাবটা ঠিক ভাল না লাগলেও প্রশংসা করতে হ'ল বৈকি। ছেলেমানুষ, এই অমানুষিক পরিশ্রম করেছে, এত ত করবার কথা নয় ওর!—

পরের দিন অফিস থেকে ফিরতেই সে কোথা থেকে ছুটে এসে নিজে হঠাৎ আমার পা থেকে জুতা-মোজা খুলে নিলে। এ আবার কি! এটা যে অত্যন্ত অশোভন তা বুঝেও বাধা দিতে পারলুম না। তার প্রথম কারণ, ঘটনাটা এত অতর্কিতে ঘটল যে, কী হচ্ছে বুঝতেই

খানিকটা সময় লাগল, ততক্ষণে সেটা হয়ে গেছে। তারপর বাধা দেবই বা কি ক'রে, 'ওকি করছ' 'ওকি করছ' বলা ছাড়া? নির্জন বাড়ি এবং যুবতী ঝি, হাত ধরে উঠিয়ে দিতে ত পারি না! হয়ত কে কোথা থেকে দেখে বলবে, ওর হাত ধরে টানাটানি করছিলাম।

সুতরাং চেপে যেতে হ'ল। মনটা খারাপ হয়ে গেল ভারি, কেমন যেন একটা অস্বস্তি বোধ করতে লাগলাম।

রাণীও বোধ হয় আমার মুখ দেখে বুঝেছিল আমার মনের ভাব, আর কোন বাড়াবাড়ি করলে না। কিন্তু রাত্রে আবার এক কাণ্ড।

আমাদের এই দোতালার ফ্ল্যাটে দুটি মাত্র ঘর। এতদিন রাণী ঐ পাশের ঘরেই শুত, সেদিনও শুয়েছে। হঠাৎ রাত্রে ঘুম ভেঙে শুনি, কে যেন মৃদুভাবে কড়া নাড়ছে আমার ঘরের। কড়া নাড়ার ভঙ্গিতে কেমন একটা সংশয় হ'ল, একটু আতঙ্কের ভাবও এল মনে মনে। ভেতর থেকেই বেশ একটু তীক্ষ্ণকণ্ঠে প্রশ্ন করলুম, 'কে?'

চাপা যেন একটা ভয়ার্ত কণ্ঠে উত্তর এল, 'একবার দোর খুলুন শীগগির, বোধ হয় চোর এসেছে!'

সে কি!

তাড়াতাড়ি আলো জ্বেলে দোর খুলে দিই। দোরের গোড়ায় দাঁড়িয়ে রাণী, মুখ একেবারে ভয়ে যেন বিবর্ণ হয়ে উঠেছে। বললুম, 'কী, কী হয়েছে?'

'কে যেন মনে হ'ল ও পাশের বারান্দায় দাঁড়িয়ে রয়েছে—'

ওপাশের অর্থাৎ রাস্তার দিকের বারান্দা—পাশের ঐ ঘরটার সঙ্গেই লাগানো এক ফালি সরু বারান্দা। তাড়াতাড়ি একটা লাঠি তুলে নিয়ে যাচ্ছি ওঘরের দোরটা খুলতে, হঠাৎ আমার একটা হাত চেপে ধরে বলে রাণী, 'যাবেন না, যদি ওদের কাছে ছোরাছুরি থাকে?'

এক ঝটকায় হাতটা ছাড়িয়ে নিয়ে বলি, 'থাক্, অত ভয় করলে চলে না।'

দোর খুলে দেখলাম, কা কস্য পরিবেদনা—কেউ নেই। কেউ যে আসেনি তার প্রমাণ, যে কাপড়গুলো শুকোচ্ছিল সেগুলোও ঠিক আছে। আর সত্যিই রাস্তা থেকে থাম বেয়ে বারান্দায় ওঠা অত সহজ নয়।

বললাম, 'তুমি বোধ হয় স্বপন-টপন দেখে থাক্‌বে। এখন শোওগে—ওসব কিছু না।' ও একটু ইতস্তত করে যেন মরীয়া হয়ে বলে উঠল, 'আমি একা ওঘরে শুতে পারব না।'

বললাম, 'তবে ওঘরে মেঝেতে তোমার বিছানা করে নাও—আর আমার জন্যে এ ঘরে ক্যাম্প-খাটটা পেতে দাও।'

সে আরও ঘাড় গোঁজ করে দাঁড়িয়ে শাড়ির আঁচলটা আঙুলে জড়াতে জড়াতে উত্তর দিলে, 'একা শুতে আমার ভয় করছে।'

এতক্ষণে তাকিয়ে দেখি, প্রসাধন ওর ঘুমের জন্যে কিছুমাত্র নষ্ট হয়নি, বরং যেন মনে হচ্ছে, এইমাত্র একবার মুখে পাউডার বুলিয়ে তবে শয্যা ত্যাগ করেছে!

একটু কঠিন কণ্ঠে বললাম, 'তবে সুশীলাকে ডেকে ওর ঘরে শোওগে যাও, কাল থেকে ওখানেই শুয়ো রাত্রে।'

'দরকার নেই, আমি ওঘরেই শুচ্ছি।' এই বলে সে দুম্ দুম্ করে পা ফেলে পাশের ঘরে গিয়ে দড়াম করে দরজাটা বন্ধ করে দিলে।

পরের দিনই সুশীলাকে ডেকে নোটিশ দিলাম। বললাম, 'আজই ওকে জিনিসপত্র নিয়ে চলে যেতে বল, আমি এমনিই একমাসের মাইনে দিয়ে দিচ্ছি।'

সুশীলা একটু অপ্রতিভ হ'ল, বললে, 'কী করি বলুন দেখি ছুঁড়িকে

নিয়ে? ও কোথাও গিয়ে ত টিকতে পারবে না। ও যে একেবারেই ঘোড়া ডিঙিয়ে ঘাস খেতে যায়!'

যাই হোক—মালপত্র নিয়ে আবার ও গিয়ে সুশীলার ঘরে উঠল। শুধু তাই নয়, সেইদিনই ব্যোমকেশদের বাড়িতে একটা কাজ জুটিয়ে নিলে। আমি স্বস্তির নিশ্বাস ছেড়ে বাঁচলাম; ঘরের পাশের বস্তিতে থাকলে রোজ দুবেলা দেখা হ'ত—সে এক অস্বস্তি। আর ব্যোমকেশের বাড়িতে একগাদা লোক, বিশেষ সুবিধা করতে পারবে না। ওরা পাঁচ ভাই, তাদের পাঁচ বৌ, ছেলেমেয়ে, একেবারে হরিঘোষের গোয়াল। একরকম বেশ থাকবে'খন।

কিন্তু মাস দুয়েক বাদেই শুনলাম যে, রাণীর আবারও চাকরি গেছে। ব্যোমকেশের ছোটভাইয়ের স্ত্রী নাকি সত্যিসত্যিই ওকে খ্যাংরা মেরে তাড়িয়ে দিয়েছে। মেয়েটার ওপর আর রাগ হ'ল না—দুঃখই হ'ল। এ ওর কী কুগ্রহ—এমন করে ঘুরিয়ে নিয়ে বেড়াচ্ছে।

আবার দুঃখের মধ্যে হাসি—শুনলুম সুশীলার মুখে, নিরাপদ নাকি একটা ভাল শাড়ি কিনে সুশীলার ছোট মেয়েটাকে দিয়ে পাঠাতে চেষ্টা করেছিল—তাকে খুব গালমন্দ করে তাড়িয়ে দিয়েছে! বেচারী নিরাপদ! ওর লজ্জাও নেই।...

তবু রাণীর কাজের অভাব হ'ল না। যুদ্ধের বাজারে আর সব জিনিসের সঙ্গে ঝি-চাকরও মহার্ঘ হয়েছে। এবার ব্যোমকেশদেরই বাড়িওয়ালা কিরণবাবুর ওখানে। কিরণবাবু বৃদ্ধ, সংসার বলতে তাঁর একটি বিশ্ব-বকাটে ছেলে আর ছেলের মা। ওঁর ছেলে এ অঞ্চলে একটা বিভীষিকা হয়ে আছে গত কয়েক বৎসর। কানাই তার নাম—

সে না শিখেছে লেখাপড়া, না কখনও চেষ্টা করেছে টাকা রোজগার করবার। জনশ্রুতি এই যে, এজন্যে নাকি কানাইয়ের মা-ই দায়ী। তিনি এক ছেলে বলে ছেলেকে কখনও শাসন করতে দেননি, উল্টে গোপনে তাকে টাকা জুগিয়েছেন। ব্যাপার দেখে কিরণবাবুও হাল ছেড়ে দিয়েছিলেন; স্ত্রী ও পুত্রের সঙ্গে তিনি একা ঝগড়া করে পেরে উঠবেন কেন? ফলে কানাই সমস্ত রকম নেশা ও আনুষঙ্গিকে পরিপক্ক হয়ে উঠেছে। কিরণবাবুর ভরসার মধ্যে খান-দুই বাড়ির ভাড়া, তবে আগে তাতেই ওঁর স্ত্রীর হাতে কিছু কিছু থাকত, কানাইয়ের দেশী মদ ও খোলার ঘরের খরচা বরাবর জুটে গেছে ঠিক। কানাই মধ্যে খুবই বাড়িয়েছিল, গৃহস্থ-ঘরের দু'একটি ঝি-বৌয়ের দিকেও দৃষ্টি দিয়েছিল, কিন্তু পাড়ায় একদিন বিষম মার খেয়ে একটু শায়েস্তা হয়েছে। তাছাড়া ইদানীং কিরণবাবুর আয় না বেড়ে ব্যয় অনেকগুণ বেড়ে গিয়েছিল, কানাইয়ের হাতখরচাও তার মা কমাতে বাধ্য হয়েছিলেন। আর, থাকতও না এমন কিছু, থাকলে অবশ্য কানাই ছেড়ে দেবার পাত্র নয়। কিছুদিন যাবৎই সে মায়ের কাছে জোর করে পয়সা কেড়ে নিতে শুরু করেছিল, মারধোরও নাকি করেছে—অন্তত লোকে বলে।

এহেন কিরণবাবুর কাছে রাণী কী লোভে চাকরি করতে গেল তা ভেবে পেলাম না। সুশীলা নাকি বারণও করেছিল, কানাইয়ের স্বভাব-চরিত্র খুব খারাপ, ওখানে গিয়ে কাজ নেই—এসব কথা বুঝিয়েছিল অনেক করে, কিন্তু রাণী শোনেনি।

তবে কী লোভে যে রাণী গিয়েছে সেটা বোঝা গেল দুদিন পরেই—কিরণবাবু নিজে একদিন ভবদেববাবুর কাছে কান্নাকাটি করে গেলেন, 'যমরাজ কি একেবারে ভুলে গেছেন ভবদেববাবু? না, বুড়ো বয়সে

আত্মহত্যা করতে হবে?···মাগী কোনদিন ত আমার একটা কথাও শুনলে না, এখন তেম্‌নি হয়েছে ওরও। বাবু প্রকাশ্যে ঐ ঝিটাকে নিয়ে ঘর করছেন, আর সে ছুঁড়ি একেবারে যেন ঘরের গিন্নী হয়ে বসেছে। একেবারে সাতপাকের পুত্রবধূ আমার! কিচ্ছু বলবার জো নেই, বলতে গিয়ে মাগী সেদিন মার খেয়েছে, আমাকে শাসিয়েছে যে, যদি কিছু বলি ত খুন করে ফেলবে। বুড়ো বয়সে কি অপঘাতে মরব? মদ খেয়ে চোখ লাল করে যখন তেড়ে আসে ভবদেববাবু, তখন বুক শুকিয়ে যায়। এই ত আমার সাতষট্টি বছর বয়স, এখন কি ওর সঙ্গে পেরে ওঠা সম্ভব, না বুড়ো বয়সে ছেলের হাতে মার খেয়ে অপমানের চূড়ান্ত হবো? বল্‌ব কি, এ আমার হয়েছে সাপের ছুঁচোগেলা। ঘরে-বাইরে অপমান, কারুর কাছে মুখ দেখাবার উপায় নেই, অথচ নিজের বাড়িতে নিজে চোর হয়ে আছি! হায়রে!··· কত পাপ যে করেছিলুম!'—ইত্যাদি।

বুঝলাম যে, রাণীর এতদিনে গৃহিণীপনার সাধ মিটেছে। ভদ্রলোকের বাড়ির কুলবধূ হবার শখটা শেষে এইভাবে মেটাতে হ'ল ওকে?

প্রতিদিনকার সহস্র কাজের মধ্যে ওসব কথা তারপর ভুলেই গিয়েছিলাম। এর ভেতর রাণীর নামটা দু-একবার কানে যে ওঠেনি তা নয়, কিন্তু সে কথায় মন দিইনি।

হঠাৎ মাস-ছয়েক পরে একদিন অনু হাঁপাতে হাঁপাতে এসে বললে, 'ওগো, শুনেছ তোমার রাণীর কাণ্ড?

'আমার রাণীই বটে! কিন্তু কাণ্ডটা কি?'

'ঐ যে সুশীলাদের বস্তির পেছনের ঐ বাঁশবাগানে পড়ে আছে।

ওঠবার সামর্থ্য নেই। সর্বাঙ্গে ঘা, হাতপা পড়ে গেছে। আহা—বেচারীকে দেখলে আর চিনতে পারবে না।'

বিস্মিত হয়ে বললাম, 'সে কি! রাণী না কানাইদের বাড়িতে—'

'তাই ত। সেই জন্যেই ত এই কাণ্ডটি হ'ল। কানাইয়ের খারাপ রোগ আছে সকলেই জানে, সুশীলা সাবধানও করেছিল, ও তখন শোনেনি। তার ফল ফলল হাতে হাতে। অনেকদিনই হয়েছে, কোন চিকিৎসা ত হয়নি, করবে কে? কিরণবাবুর কাছে নগদ পয়সা নেই যে, কানাই কেড়ে নেবে, মায়ের গয়না ত কবেই বেচে মেরে দিয়েছে। রাণীর কাছে যা ছিল সোনা-রূপোর চুড়ি তা পর্যন্তও নিয়ে নিয়েছে। এমন কি ওর শাড়িগুলোও সিকি দামে বেচে নাকি মদ খেয়েছে ছোঁড়া। তারপর রোগ এখন খুব বেড়ে উঠেছে—সেবা করবে কে? আজ সকালে দূর করে তাড়িয়ে দিয়েছে। হাঁটতে পর্যন্ত পারে না, কোনমতে বুকে হেঁটে হেঁটে এসে ঐখানে পড়েছে।'

'তারপর? এখন ওর গতি কি হবে?

'কি হবে তা কে জানে? কে ওর সেবা করবে? ঐ রোগ জেনে-শুনে ঘাড়ে করবে কে? যখন রক্তের তেজ ছিল, কারুর কোন কথা শোনেনি। এখন এসেছেন দয়া চাইতে। কে দেখবে এখন! ঐ ভাবেই পড়ে থাকবে।'

তখন অফিস যাওয়ার তাড়া ছিল। আর কিছু কথা হ'ল না। ফিরেই অনুকে প্রশ্ন করলাম, 'কী হ'ল গো রাণীর? সেই ভাবেই পড়ে আছে?'

'ওমা, তা বুঝি জান না?' বিস্ফারিত চোখে সংবাদটা দিলে অনু। 'মাগো, মিরাপদটা কী বেহায়া আর নিঘিন্নে মা! ভাল থাকতে ত একদিনও ফিরে তাকায়নি—কী লাঞ্ছনা না করেছে—শেষ পর্যন্ত সেই

রাণীকেই ও ঘরে এনে তুললে ! ঐ কুচ্ছিত রোগ, ঘায়ের গন্ধে টেঁকা যায় না, দু'হাত দূর থেকে দুর্গন্ধ পাওয়া যায়।'

একটু বিস্মিত হ'লাম বৈকি !

তবে এটাও বুঝলাম যে, এই আশ্রয়ই রাণীর পাকা। কবিগুরুর ভাষায়—

"বোঁটা যবে কাটা গেল, বুঝিল সে খাঁটি,
সূর্য তার কেহ নয়, সবই তার মাটি।"

কিন্তু এটাও শেষ পর্যন্ত বেচারীর ভোগে এল না। নিরাপদ অবশ্য চেষ্টার ত্রুটি করেনি। রিক্সা ভাড়া করে ওকে হাসপাতালে নিয়ে গেছে প্রত্যহ, নিজে কোলে করে উঠিয়েছে নামিয়েছে—তারপর যখন সে সামর্থ্যও আর রইল না তখন চার টাকা ফিয়ের ডাক্তার বাসায় এনে দেখিয়েছে তিন-চার দিন। তা-ছাড়া দুঃখীর মত হাসপাতালে যেতে লজ্জা করে ব'লে এরই মধ্যে রঙীন শাড়ি এনে দিয়েছে, গিল্‌টি চুড়ি কিনে এনেছে খুঁজে খুঁজে। তবু কিছুতেই কিছু হ'ল না—মাস তিনেক ভুগে নানা রকমের রোগের জটিল চক্রান্তে রাণীকে একদিন চোখ বুজতে হ'ল। তবে জেদটা রাণীরই বজায় রইল শেষ পর্যন্ত, যেভাবে সে বাঁচতে চেয়েছিল, মরবার সময় চিকিৎসাটা পর্যন্ত সেইভাবেই হয়েছে। এর ভেতর মিষ্টি কথা সে একদিনও নিরাপদকে বলেনি—আদেশ করেছে, অসন্তোষ প্রকাশ করেছে—শেষ মুহূর্ত পর্যন্ত নিরাপদকে জানিয়ে দিয়েছে যে, সে অনুগ্রহ করেই ওর ঘরে আছে এবং ওর পয়সা খরচ করাচ্ছে।

আর নিরাপদ ?

যে প্রণয়িনীকে সে কিছুতেই পেলে না কোনদিন, তারই জন্য শুধু যে সর্ব্বস্বান্ত হ'ল তাই নয়, বিপুল ঋণের বোঝা ওর ঘাড়ে চাপল।

আজও সে সেই দেনা শোধ করে চলেছে।

---